শ্রীশ্রীগৌরবিধুর্জয়তি

শ্রীশ্রীগান্ধর্ব্বিকাগিরিধরৌ জয়তঃ

কলিযুগপাবনাবতার-স্বভজনবিভজনপ্রয়োজনাবতার-শ্রীশ্রীভগবচ্ছ্রী-কৃষ্ণচৈতন্য-চরণানুচর-বিশ্ববৈষ্ণবরাজসভা-সভাজন-ভাজন-শ্রীমদ্রূপ-সনাতন-গোপালভট্ট-রঘুনাথভট্ট-রঘুনাথদাস-শ্রীজীবগোস্বামিচরণানুমতবৈষ্ণবস্মৃতি শ্রীশ্রীহরিভক্তিবিলাস-সম্মত

## শ্রীশ্রীরাধাকুণ্ডস্থিত

## শ্রীশ্রীমাধ্ব-গৌড়েশ্বর-বৈষ্ণব-সম্মিলনী

হইতে প্রকাশিত শ্রীশ্রীব্রজমণ্ডলস্থ-সর্ব্ববৈষ্ণবজনানুমোদিত স্বয়ং ভগবান্ শ্রীশ্রীকৃষ্ণচৈতন্য-মনোঽভীষ্ট-প্রপূরক নিখিল-গৌড়ীয়-সম্প্রদায়-আচার্য্যবর্য্য অনন্ত-শ্রীবিভূষিত

# শ্রীপাদ রঘুনাথদাস গোস্বামী গদ্দীর

# ব্রতোৎসব-নির্ণয়-পঞ্জিকা

অষ্টসপ্ততিতম-বর্ষ (৭৮ তম বর্ষ)

## বঙ্গাব্দ—১৪২৫

শ্রীকৃষ্ণাব্দ—৫২৫৪

| | |
|---|---|
| শ্রীগৌরাঙ্গাব্দ ৫৩৩-৫৩৪ | খ্রীষ্টাব্দ- ২০১৮-২০১৯ |
| শকাব্দ ১৯৪০-১৯৪১ | সম্বৎ ২০৭৫-২০৭৬ |

প্রকাশন-তিথি—শ্রীগৌরপূর্ণিমা

## ভূমিকা

শ্রীশ্রীএকাদশীব্রতের বিবাদ-সমাধান-কল্পে ১৩৬২ সালে শ্রীরাধাকুণ্ডে শ্রীল রঘুনাথদাস গোস্বামিপাদের সমাধির সম্মুখে চৌরাশী ক্রোশ ব্রজমণ্ডলের বৈষ্ণবগণের একটি সভা অনুষ্ঠিত হয়। সেই সভায় গোবর্দ্ধন-নিবাসী পরমপূজনীয় পণ্ডিত ১০৮ শ্রীমদ্ অদ্বৈতদাস বাবাজী মহারাজের সভাপতিত্বে—

"বিবাদেষু চ সর্ব্বেষু দ্বাদশ্যাং সমুপোষণম্।"

দ্বয়োর্ব্বিবদতোঃ শ্রুত্বা দ্বাদশীং সমুপোষয়েৎ। পারণন্তু ত্রয়োদশ্যামেষ শাস্ত্রবিনির্ণয়ঃ।।

বহুবাক্যবিরোধেন সন্দেহো জায়তে যদা। উপোষ্যা দ্বাদশী তত্র ত্রয়োদশ্যান্তু পারণম্।।

—(শ্রীহরিভক্তিবিলাস-১২/২৭৭-২৭৯)

প্রত্যক্ষঞ্চানুমানঞ্চ শাস্ত্রঞ্চ বিবিধাগমম্।

ত্রয়ং সুবিদিতং কার্য্যং ধর্মশুদ্ধিমভীপ্সতা।। (মনুস্মৃতি ১২।১০৬)

শ্রীহরিভক্তিবিলাসধৃত এই ভগবদ্বাক্যানুসারে ইহা নির্ণীত হয়—পি.এম.বাকচি এবং বিশুদ্ধসিদ্ধান্ত পঞ্জিকার মধ্যে যে মতে বিদ্ধা পাওয়া যাইবে, সেই মতানুসারে বিদ্ধা ত্যাগ করিয়া ব্রত নির্দ্ধারণ করা হইবে। এই সিদ্ধান্ত সেই সভায় উপস্থিত সকল মহাত্মাগণ স্বীকার করিয়াছিলেন এবং মুখ্যমুখ্য সকলেই স্বাক্ষরও করিয়াছিলেন। যথা—পণ্ডিত শ্রীমদ্ অদ্বৈতদাসজী মহারাজ, মহান্ত শ্রীগৌরাঙ্গদাসজী মহারাজ, পণ্ডিত শ্রীজগদানন্দদাসজী মহারাজ, শ্রীজয়নিতাইদাসজী মহারাজ, শ্রীকুঞ্জবিহারীদাসজী মহারাজ, শ্রীস্বরূপকৃষ্ণদাসজী মহারাজ, শ্রীপ্রিয়াচরণদাসজী মহারাজ, মহান্ত শ্রীরাসবিহারী দাসজী মহারাজ, শ্রীগৌরগোবিন্দদাসজী মহারাজ, অধিকারী শ্রীশ্রীধরদাসজী মহারাজ প্রভৃতি। উক্ত সিদ্ধান্ত অনুসারে শ্রীশ্রীগৌড়েশ্বর-বৈষ্ণব-সম্মিলনী ব্রতোৎসব-পঞ্জিকা ছাপাইয়া আসিতেছেন এবং ভবিষ্যতেও ছাপাইবেন।

*বিশেষ দ্রষ্টব্য ঃ— পরম্পরা প্রচলিত মহাজনানুমোদিত দিল্লীর বিশ্ববিজয় পঞ্চাঙ্গ, কাশীর বিশ্ব-পঞ্চাঙ্গ, কলকাতার পি. এম. বাক্‌চি ও বিশুদ্ধসিদ্ধান্ত পঞ্জিকা-সমূহ বিচার করিয়া তিথি নক্ষত্রের সময় পি.এম. বাক্‌চি পঞ্জিকা অনুসারে যথাসম্ভব নিঃসন্দেহে লিখিত হইয়াছে। "বিশুদ্ধসিদ্ধান্ত" পঞ্জিকা হইতে কেবল মাত্র বিদ্ধাই গ্রহণ করা হইয়া থাকে। অন্য তিথি নক্ষত্রের মানাদি গ্রহণ করা হয় না। সূর্য্যোদয় মথুরার সময়ানুসারে দেওয়া হইয়াছে। * বঙ্গদেশ বলিতে— পূর্ববঙ্গ, পশ্চিমবঙ্গ, উড়িষ্যা, পূর্ববিহার, আসাম, ত্রিপুরা প্রভৃতি পূর্বাঞ্চলের স্থানগুলিও বুঝিতে হইবে।*

।। শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যঃ শরণম্।। ।। শ্রীশ্রীরাধাকৃষ্ণাভ্যাং নমঃ।।

# সন্-১৪২৫ সাল

## বৈশাখ মাস—৩১দিন (মধুসূদন)

### বৈশাখ-কৃষ্ণপক্ষ

১ বৈশাখ ১৫ এপ্রিল রবি চতুর্দ্দশী দিবা ৭।৫৩মিঃ, রেবতী, **নববর্ষ প্রারম্ভ।**

২ ১৬ সোম সোমবতী অমাবস্যা দিবা ৭।২৩মিঃ, অশ্বিনী, শ্রীল গদাধর পণ্ডিত গোস্বামীর আবির্ভাব অভিষেক ও মহোৎসব, শ্রীগদাধর চৈতন্য মন্দির, রাধাকুণ্ড, শ্রীব্রজসুন্দরদাস বাবার তিরোঃ মহোঃ, বর্ষাণা।

### বৈশাখ শুক্লপক্ষ

৩ বৈশাখ ১৭ এপ্রিল মঙ্গল প্রতিপদ প্রাতঃ ৬।২৪মিঃ পরে দ্বিতীয়া শেষরাত্রি ৫/০১মিঃ, ভরণী।

৪ ১৮ বুধ **শ্রীঅক্ষয় তৃতীয়া**, রাত্রি ০৩।১৬মিঃ, কৃত্তিকা, **চন্দনযাত্রা**, শ্রীপরশুরাম জয়ন্তী।

৫ ১৯ বৃহঃ চতুর্থী রাত্রি ১।১৫মিঃ, রোহিণী।

৬ ২০ শুক্র পঞ্চমী রাত্রি১১।০০মিঃ,মৃগশিরা শ্রীকৃষ্ণানন্দ দাস বাবার তিরোঃ মহোঃ, পাঠবাড়ী, বরাহনগর, কোলকাতা।

৭ ২১ শনি ষষ্ঠী রাত্রি ৮।৩৭মিঃ, আর্দ্রা, শ্রীবৃন্দাবনদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর), শ্রীজয়গুরুদাস বাবা (বংশীধারী মন্দির, বৃন্দাবন) ও শ্রীনন্দকিশোরদাস বাবার (শ্রীকৃষ্ণানন্দ মঠ, চট্টগ্রাম,বাংলাদেশ) তিরোঃ মহোঃ।

৮ **২২ রবি জহ্নু সপ্তমী** অপঃ ৬।১০মিঃ, পুনর্বসু, প্রভু শ্রীরাধিকানাথ গোস্বামী, শ্রীমাধবদাস বাবা ও শ্রীরাধাগোবিন্দ দাস বাবার তিরোঃ মহোঃ, মুঙ্গের মন্দির, বৃন্দাবন।

৯ ২৩ সোম অষ্টমী দিবা ৩।৪৬মিঃ, পুষ্যা, শ্রীরাধাকুণ্ডের মহোৎসব আরম্ভ, শ্রীশ্রীজাহ্নবামাতা গোস্বামিনীর শুভাবির্ভাবের অধিবাস, শ্রীশ্রীরাধাগোপীনাথ জীউর ফুল বাংলা।

১০ ২৪ মঙ্গল **শ্রীসীতা নবমী** দিবা ১।২৮মিঃ, অশ্লেষা,



শ্রীশ্রীজাহ্নবা মাতা গোস্বামিনীর আবির্ভাব অভিষেক, গোষ্ঠলীলা ও শ্রীকুণ্ডমিলন কীর্ত্তন এবং বৈষ্ণবসেবা।

১১ বৈশাখ ২৫এপ্রিঃ বুধ দশমী দিবা ১১।২০মিঃ, মঘা, কলহান্তরিতা কীর্ত্তন ও বৈষ্ণবসেবা।

১২ ২৬ বৃহঃ **শ্রীমোহিনী একাদশী** দিবা ৯।২৮মিঃ, **ব্রত**, পূর্বফল্গুনী, শ্রীকুণ্ডপরিক্রমা, ধূলোট ও শ্রীকুণ্ডের মহোৎসব সমাপন।

১৩ ২৭ শুক্র দ্বাদশী প্রাতঃ ৭।৫৫মিঃ, উত্তর ফল্গুনী, সূর্য্যোদয়ের পর প্রাতঃ ৭।৫৫মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীবিনোদ বিহারী গোস্বামী (গোরানগর-৩, বৃন্দাবন), শ্রীতুলসীদাস বাবা (মালকানগিরি, উড়িষ্যা) ও শ্রীনরহরিদাস বাবার (শ্রীমদনগোপাল আশ্রম, আগমেশ্বরী পাড়া, নবদ্বীপ) তিরোঃ মহোঃ, মথুরায় সূর্য্যোদয়—৫।৪৭মিঃ, কলকাতায়—৫।১২মিঃ।

১৪ ২৮ শনি ত্রয়োদশী প্রাতঃ ৬।৪৬মিঃ, হস্তা, পণ্ডিত শ্রীরাধেশ্যাম দাস বাবার তিরোঃ মহোঃ, বৃন্দাবন।

১৫ ২৯ রবি শ্রীনৃসিংহ চতুর্দ্দশী প্রাতঃ ৬।০৩মিঃ পরে পূর্ণিমা, **শ্রীশ্রীনৃসিংহ জয়ন্তী ব্রত**, চিত্রা, সন্ধ্যায় অভিষেক,

১৬ ৩০ সোম শ্রীমাধবী পূর্ণিমা প্রাতঃ ৫।৪৯মিঃ, স্বাতী সূর্য্যোদয়ের পর প্রাতঃ ৫।৪৯মিঃ মধ্যে ব্রতের পারণ। শ্রীশ্রীরাধারমণ জয়ন্তী, শ্রীকৃষ্ণের ফুলদোলশ্রীশ্রীরাধাগোবিন্দ জীউর ফুলবাংলা (রাধাকুণ্ড), শ্রীল নিবাসাচার্য্য প্রভুর আবির্ভাব, শ্রীমাধবদাস বাবা (আনোর) ও শ্রীচন্দ্রশেখর দাস বাবার তিরোঃ মহোঃ, সূর্য্যোদয় মথুরায়—৫।৪৫মিঃ, কলকাতায়— ৫।০৯মিঃ।

### শুদ্ধ জ্যৈষ্ঠ কৃষ্ণপক্ষ

### মে

১৭ বৈশাখ ১ মে, মঙ্গল প্রতিপদ প্রাতঃ ৬।০৬মিঃ, বিশাখা।

১৮ ২ বুধ দ্বিতীয়া প্রাতঃ ৬।৫৪মিঃ, অনুরাধা।

১৯ ৩ বৃহঃ তৃতীয়া দিবা ৮।১০মিঃ, জ্যেষ্ঠা, শ্রীকৃপাসিন্ধুদাস বাবা (মথুরা), শ্রীনবকুমার গোস্বামী (ভানুখোর, বর্ষাণা) ও শ্রীকেশবদাস বাবা (ভানুকুণ্ড, বর্ষাণা) তিরোঃ মহোঃ।

২০বৈশাখ ৪মে শুক্র চতুর্থী দিবা ৯।৪৮মিঃ, মূলা, শ্রীহরিপদ দাস বাবা (শ্রীশ্রীগৌরগদাধর মণিময় মন্দির,নবদ্বীপ গিরিধারীকুঞ্জ, কেশীঘাট, বৃন্দাবন, ভানুখোর, বর্ষাণা) ও শ্রীকৃষ্ণানন্দদাস বাবার (শ্রীকৃষ্ণানন্দ ভজনাশ্রম, গোবিন্দকুণ্ড, আনোর) তিরোঃ মহোঃ।

২১ ৫ শনি পঞ্চমী দিবা ১।৪৪মিঃ, পূর্ব্বাষাঢ়া, ৪০৩তম শ্রীচৈতন্যচরিতামৃত-জয়ন্তী। শ্রীশ্রীধরচন্দ্রদাস শাস্ত্রী (শ্রীগুরুকৃপা নিকেতন,সেবাকুঞ্জ বৃন্দাবন) ও শ্রীবিশ্বম্ভর দাস বাবার (গেড়ো, নন্দগ্রাম) তিরোঃ মহোঃ।

২২ ৬ রবি ষষ্ঠী দিবা ১।৪৭মিঃ, উত্তরাষাঢ়া।

২৩ ৭ সোম সপ্তমী দিবা ৩।৪৬মিঃ, শ্রবণা।

২৪ ৮ মঙ্গল অষ্টমী অপঃ ৫।৩৪মিঃ, ধনিষ্ঠা, শ্রীহৃষীকেশদাস বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড ও মেঘালয়।

২৫ ৯ বুধ নবমী রাত্রি ৭।০০মিঃ, ধনিষ্ঠা, শ্রীসুবলদাস বাবা (ব্যাসঘেরা, রাধাকুণ্ড) ও শ্রীললিতাদাস বাবা (ভজনকুটীর, রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।

২৬ ১০ বৃহঃ দশমী রাত্রি ৮।০১মিঃ, শতভিষা, শ্রীল শ্রীবাস পণ্ডিত গোস্বামীর আবির্ভাব, মহান্ত শ্রীসুদর্শনদাস বাবা (ছোট গোপালগুরু, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

২৭ ১১ শুক্র শ্রীঅপরা একাদশী রাত্রি ০৮।৩২মিঃ, ব্রত, পূর্বভাদ্রপদ।

২৮ ১২ শনি দ্বাদশী রাত্রি ৮।৩১মিঃ, উত্তরভাদ্রপদ, সূর্য্যোদয়ের পর দিবা ৯।২৩মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীগৌরগোবিন্দ দাস বাবা (রাধাকৃষ্ণসেবাশ্রম, মালকানগিরি, উড়িষ্যা) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৫।৩৭মিঃ, কোলকাতায় ৫।০২মিঃ।

২৯ ১৩ রবি ত্রয়োদশী রাত্রি ৮।০১মিঃ, রেবতী, মহান্ত শ্রীহরিদাস বাবা (গোবর্দ্ধন) এবং শ্রীপ্রভুস্বরূপদাস বাবা (শ্রীকৃষ্ণচৈতন্য আশ্রম,বর্ষাণা) তিরোঃমহোঃ।

৩০ ১৪ সোম চতুর্দ্দশী রাত্রি ৭।০২মিঃ, অশ্বিনী, শ্রীমধুসূদন দাস বাবা (রাধাকুণ্ড), মহান্ত শ্রীশশীমোহনদাস বাবা (নাগরেন্দ্র শিখামণি কুঞ্জ, বৃন্দাবন) এবং মহান্ত শ্রীকিশোরীদাস বাবাজীর



(কাম্যবন,সিদ্ধ বাবার আশ্রম) তিরোঃ মহোঃ।

৩১ বৈশাখ ১৫মে মঙ্গল অমাবস্যা অপঃ ৫।৩৭মিঃ, ভরণী, সংক্রান্তি। অপরাহ্ন ৫।৩৭মিঃ গতে পুরুষোত্তম মাস (অধিকমাস) প্রারম্ভ।

## জ্যৈষ্ঠমাস—৩১দিন (শ্রীপুরুষোত্তম মাস)

### অধিক জ্যৈষ্ঠ শুক্লপক্ষ

১ জ্যৈষ্ঠ ১৬ মে বুধ প্রতিপদ দিবা ৩।৫১মিঃ, কৃত্তিকা।
২ ১৭ বৃহঃ দ্বিতীয়া দিবা ১।৪৮মিঃ, রোহিণী।
৩ ১৮ শুক্র তৃতীয়া দিবা ১১।৩৩মিঃ, মৃগশিরা।
৪ ১৯ শনি চতুর্থী দিবা ৯।০৯মিঃ, আর্দ্রা।
৫ ২০ রবি পঞ্চমী প্রাতঃ৬।৪১মিঃ পরে ষষ্ঠী শেষরাত্রি৪।১৫মিঃ;পুষ্যা।
৬ ২১ সোম সপ্তমী রাত্রি ১।৫৫মিঃ, অশ্লেষা।
৭ ২২ মঙ্গল অষ্টমী রাত্রি ১১।৪৫মিঃ, মঘা।
৮ ২৩ বুধ নবমী রাত্রি ৯।৫১মিঃ, পূর্ব্বফল্গুনী।
৯ ২৪ বৃহঃ দশমী রাত্রি ৮।১৬মিঃ, উত্তরফল্গুনী।
১০ ২৫ শুক্র শ্রীপুরুষোত্তমা একাদশী (শ্রীপদ্মিনী একাদশী) সন্ধ্যা ৭।০৫মিঃ, ব্রত, হস্তা।
১১ ২৬ শনি দ্বাদশী অপঃ ৬।২০মিঃ, চিত্রা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।২২মিঃ মধ্যে ব্রতের পারণ। মথুরায় সূর্য্যোদয় ৫।৩০মিঃ, কোলকাতায়—৪।৫৭মিঃ।
১২ ২৭ রবি ত্রয়োদশী অপঃ ৬।০৪মিঃ, স্বাতী।
১৩ ২৮ সোম চতুর্দ্দশী অপঃ ৬।১৯মিঃ, বিশাখা।
১৪ ২৯ মঙ্গল পূর্ণিমা সন্ধ্যা ৭।০৪মিঃ, অনুরাধা।

### অধিক জ্যৈষ্ঠ কৃষ্ণপক্ষ

১৫ জ্যৈষ্ঠ ৩০মে বুধ প্রতিপদ রাত্রি ৮।১৭মিঃ, জ্যেষ্ঠা।
১৬ ৩১ বৃহঃ দ্বিতীয়া রাত্রি ৯।৫৩মিঃ, মূলা।

### জুন

১৭ জ্যৈষ্ঠ ১ জুন শুক্র তৃতীয়া রাত্রি ১।৪৭মিঃ, পূর্ব্বাষাঢ়া।
১৮ ২ শনি চতুর্থী রাত্রি ১।৪৯মিঃ, পূর্ব্বাষাঢ়া।
১৯ ৩ রবি পঞ্চমী রাত্রি ৩।৪৭মিঃ, উত্তরাষাঢ়া।
২০ ৪ সোম ষষ্ঠী অহোরাত্র, শ্রবণা।
২১ ৫ মঙ্গল ষষ্ঠী প্রাতঃ ৫।৩৪মিঃ, ধনিষ্ঠা।

২২ জ্যৈষ্ঠ ৬ জুন বুধ সপ্তমী প্রাতঃ ৭।০০মিঃ, শতভিষা।
২৩ ৭ বৃহঃ অষ্টমী দিবা ৮।০১মিঃ, পূর্ব্বভাদ্রপদ।
২৪ ৮ শুক্র নবমী দিবা ৮।৩২মিঃ, উত্তরভাদ্রপদ।
২৫ ৯ শনি দশমী দিবা ৮।৩২মিঃ, রেবতী।
২৬ ১০ রবি **শ্রীপুরুষোত্তমা একাদশী (শ্রীকমলা একাদশী)** দিবা ৮।০২মিঃ, **ব্রত**, অশ্বিনী।
২৭ ১১ সোম দ্বাদশী প্রাতঃ ৭।০৪মিঃ, ভরণী, সূর্য্যোদয়ের পর প্রাতঃ ৭।০৪মিঃ মধ্যে ব্রতের পারণ, মথুরায় সূর্য্যোদয় ৫।২৮মিঃ, কোলকাতায় ৪।৫৫মিঃ।
২৮ ১২ মঙ্গল ত্রয়োদশী প্রাতঃ ৫।৪০মিঃ পরে চতুর্দ্দশী শেষরাত্রি ৩।৫৫মিঃ, কৃত্তিকা।
২৯ ১৩ বুধ অমাবস্যা রাত্রি ১।৫২মিঃ, রোহিণী। রাত্রি১।৫২মিঃ **গতে শ্রীপুরুষোত্তম মাস নিবৃত্তি।**

**শুদ্ধ জ্যৈষ্ঠ শুক্লপক্ষ**

৩০ জ্যৈষ্ঠ ১৪ জুন বৃহঃ প্রতিপদ রাত্রি ১১।৩৬মিঃ। মৃগশিরা, প্রভুপাদ মদনগোপাল গোস্বামীর তিরোঃ মহোঃ, নবদ্বীপ।
৩১ ১৫ শুক্র দ্বিতীয়া রাত্রি ৯।১২মিঃ, আর্দ্রা, শ্রীলালাবাবু (লালাবাবু মন্দির, বৃন্দাবন) ও শ্রীশচীনন্দন অধিকারীর তিরোঃ মহোঃ, সংক্রান্তি।

## আষাঢ় মাস—৩২দিন (শ্রীবামন)

১ আষাঢ় ১৬ জুন শনি তৃতীয়া অপঃ ৬।৪৩মিঃ, পুনর্ব্বসু, শ্রীগোপালদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীঅবধূত চরণদাস বাবার (শ্রীরাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।
২ ১৭ রবি চতুর্থী অপঃ ৪।১৬মিঃ, পুষ্যা, শ্রীঈশানদাস বাবার তিরোঃ মহোঃ, দলৌতা।
৩ ১৮ সোম পঞ্চমী দিবা ১।৫৪মিঃ, অশ্লেষা।
৪ ১৯ মঙ্গল ষষ্ঠী দিবা ১১।৪৩মিঃ, মঘা, শ্রীচৈতন্যদাস বাবার তিরোঃ মহোঃ, চৈতন্যকুঞ্জ, শ্যামকুটী, দুর্গাপুরম্, বৃন্দাবন।
৫ ২০ বুধ সপ্তমী দিবা ৯।৪৭মিঃ, পূর্ব্বফল্গুনী, শ্রীসনাতন দাস বাবা (গোবর্ধন) এবং শ্রীনরহরি দাস বাবার (কানাই-বলাই মন্দির, নবদ্বীপ) তিরোঃ মহোঃ।



৬ আষাঢ় ২১জুন বৃহঃ অষ্টমী দিবা ৮।০৯মিঃ, উত্তর ফল্গুনী, শ্রীজগন্নাথদাস বাবার তিরোঃ মহোঃ, পূছরী গোঁফা।
৭ ২২ শুক্র নবমী দিবা ৬।৫৫মিঃ, হস্তা।
৮ ২৩ শনি দশমী প্রাতঃ ৬।০৭মিঃ, স্বাতী, **শ্রীগঙ্গাদশহরা, শ্রীগঙ্গামাতা গোস্বামিনীর আবির্ভাব ও শ্রীবলদেব বিদ্যাভূষণপাদ** (শ্রীশ্যামসুন্দর মন্দির,বৃন্দাবন) ও শ্রীরঘুবীর দাস বাবা (গদীধাম আশ্রম, পলবল)) তিরোঃ মহোঃ।
৯ ২৪ রবি **শ্রীনির্জ্জলা একাদশী** প্রাতঃ ৫।৪৯মিঃ, স্বাতী, **ব্রত**
১০ ২৫ সোম চম্পক দ্বাদশী প্রাতঃ ৬।০১মিঃ, বিশাখা, সূর্য্যোদয়ের পর প্রাতঃ ৬।০১মিঃ মধ্যে ব্রতের পারণ। প্রভু শ্রীমনঠাকুর গোস্বামী ( কাটোয়া, বর্ধমান), শ্রীঅমূল্যরতন গোস্বামী (নূতন রাধাগোবিন্দ মন্দির, রাধাকুণ্ড) ও শ্রীসত্যহরি দাস বাবার (যতিপুরা) তিরোঃ মহোঃ, সূর্য্যোদয় মথুরায়—৫।৩০মিঃ, কলকাতায় ৪।৫৬মিঃ।
১১ ২৬ মঙ্গল ত্রয়োদশী প্রাতঃ ৬।৪৫মিঃ, অনুরাধা, শ্রীল **রঘুনাথদাস গোস্বামিপাদের দণ্ড মহোৎসব**, পাণিহাটি ও রাধাকুণ্ড, শ্রীপ্রাণকিশোর দাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীজয়কৃষ্ণ দাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর) তিরোঃ মহোঃ।
১২ ২৭ বুধ চতুর্দ্দশী প্রাতঃ ৭।৫৬মিঃ, জ্যেষ্ঠা, শ্রীমুরলীমোহন দাস বাবার তিরোঃ মহোঃ,সিদ্ধ মনোহর আশ্রম গোবিন্দকুণ্ড, আনোর।
১৩ ২৮ বৃহঃ পূর্ণিমা, দিবা ৯।০৬মিঃ,মূলা,**শ্রীশ্রীজগন্নাথদেবের স্নানযাত্রা।**

**আষাঢ় কৃষ্ণপক্ষ**

১৪ আষাঢ় ২৯ জুন শুক্র প্রতিপদ দিবা ১১।২২মিঃ, পূর্ব্বাষাঢ়া, শ্রীল **শ্যামানন্দ প্রভুর তিরোভাব মহোৎসব**,শ্রীশ্যামসুন্দরমন্দির,বৃন্দাবন।
১৫ ৩০ শনি দ্বিতীয়া দিবা ১।২২মিঃ, উত্তরাষাঢ়া,শ্রীসদানন্দ দাস বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড।

**জুলাই**

১৬ আষাঢ় ১ জুলাই রবি তৃতীয়া দিবা ৩।২১মিঃ, শ্রবণা, সিদ্ধ শ্রীল নিত্যানন্দদাস বাবা (মদনমোহন ঠৌর, বৃন্দাবন) প্রভু শ্রীল

প্রাণগোপাল গোস্বামী (নবদ্বীপ) প্রভু শ্রীদেবকীনন্দন গোস্বামী (বৃন্দাবন) ও শ্রীরাধাচরণ দাস বাবার (রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।

১৭ আষাঢ় ২জুলাই সোম চতুর্থী অপঃ ৫।৮মিঃ, ধনিষ্ঠা, শ্রীগৌরহরিদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীগোবিন্দদাস বাবার(বর্ষাণা) তিরোঃ মহোঃ।

১৮ ৩ মঙ্গল পঞ্চমী অপঃ ৫।৩৫মিঃ, শতভিষা, শ্রীশ্যামসুন্দরদাস বাবা (শ্রীজাহ্নবামাতার পূজারীজী) ও শ্রীমুকুন্দদাস বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড।

১৯ ৪ বুধ ষষ্ঠী রাত্রি ৭।৩৮মিঃ, পূর্ব্বভাদ্রপদ।

২০ ৫ বৃহঃ সপ্তমী রাত্রি ৮।১১মিঃ, উত্তরভাদ্রপদ।

২১ ৬ শুক্র অষ্টমী রাত্রি ৮।১৩মিঃ, রেবতী, **শ্রীশ্রীমন্মহাপ্রভুর আলালনাথ গমনোৎসব, পুরী।**

২২ ৭ শনি নবমী রাত্রি ৭।৪৪মিঃ, অশ্বিনী, মহান্ত শ্রীমনোহরদাস বাবার তিরোঃ মহোঃ, গোবর্দ্ধন।

২৩ ৮ রবি দশমী অপঃ ৬।৪৭মিঃ, ভরণী।

২৪ ৯ সোম **শ্রীযোগিনী একাদশী** অপঃ ৫।২৫মিঃ, **ব্রত**, কৃত্তিকা।

২৫ ১০ মঙ্গল দ্বাদশী দিবা ৩।৪১মিঃ, রোহিণী, সূর্য্যোদয়ের পর দিবা ৯।২৯মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীগৌরগোবিন্দদাস বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড। সূর্য্যোদয় মথুরায়—৫।৩৫মিঃ, কলকাতায় ৫।০২মিঃ।

২৬ ১১ বুধ ত্রয়োদশী দিবা ১।৩৯মিঃ,মৃগশিরা। **শ্রীউড়িয়া-গৌড়িয়া মিলনোৎসব, পুরী।**

২৭ ১২ বৃহঃ চতুর্দ্দশী দিবা ১১।২৪মিঃ, আর্দ্রা, শ্রীগৌর গম্ভীরায় শ্রীরাঘব পণ্ডিতের ঝালি সমর্পণ উৎসব, পুরী।

২৮ ১৩ শুক্র অমাবস্যা দিবা ৯।০০মিঃ, পুনর্ব্বসু, শ্রীগুণ্ডিচা মার্জন ও শ্রীজগন্নাথদেবের নবযৌবন দর্শন এবং নেত্রোৎসব, পুরী।

## আষাঢ় শুক্লপক্ষ

২৯ আষাঢ় ১৪ জুলাই শনি প্রতিপদ প্রাতঃ ৬।৩২মিঃ, পরে দ্বিতীয়া শেষরাত্রি ৪।০৪মিঃ, পুষ্যা, **শ্রীশ্রীজগন্নাথদেবের রথযাত্রা,** শ্রীস্বরূপদামোদর, শ্রীসেন শিবানন্দ, প্রভু শ্রীজিতেন্দ্রনাথ গোস্বামী



কলকাতা, শ্রীবিহারীদাস বাবা (পরিক্রমা মার্গ, রমণরেতি, বৃন্দাবন), শ্রীপতিতপাবনদাস বাবা (গেড়ো,নন্দগ্রাম) এবং শ্রীবৃন্দাবন গোস্বামীর (কালিয়াগঞ্জ) তিরোঃ মহোঃ।

৩০ আষাঢ়১৫জুলাই রবি তৃতীয়া রাত্রি ১।৪১মিঃ,অশ্লেষা,মহান্ত শ্রীনরোত্তম বাবা (ঘোটাকুঞ্জ, বৃন্দাবন), শ্রীরাধারমণ গোস্বামী (বাটরগ্রাম, আসাম) ও শ্রীমদ্ গোবিন্দগোপাল গোস্বামীর (শ্যামবিনোদিনী কুঞ্জ, পাথরপুরা, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

৩১ ১৬ সোম চতুর্থী রাত্রি ১১।২৯মিঃ, মঘা, শ্রীমহান্ত শ্রীঅচ্যুতানন্দ দাস বাবার তিরোঃ মহোঃ, শ্রীগোপালজী মন্দির, পাথরপুরা, বৃন্দাবন।

৩২ ১৭ মঙ্গল পঞ্চমী রাত্রি ৯।৩২মিঃ, পূর্ব্বফল্গুনী। সংক্রান্তি।

## শ্রাবণ মাস—৩১দিন (শ্রীধর)

১ শ্রাবণ ১৮ জুলাই বুধ ষষ্ঠী রাত্রি ৭।৫৩মিঃ, উত্তরফল্গুনী, **উৎকলে শ্রীহোড়া পঞ্চমী, শ্রীল বক্রেশ্বর পণ্ডিত** (বড় গোপালগুরু আশ্রম), সিদ্ধ শ্রীল জগদীশদাস বাবা (কালীদহ, বৃন্দাবন), শ্রীগোপালদাস বাবা (যতিপুরা) ও শ্রীঅনন্তরাম দাস বাবার (শ্রীরাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

২ ১৯ বৃহঃ সপ্তমী অপঃ ৬।৩৬মিঃ, হস্তা।

৩ ২০ শুক্র অষ্টমী অপঃ ৫।৪৬মিঃ, চিত্রা।

৪ ২১ শনি নবমী অপঃ ৫।২৫মিঃ, স্বাতী, শ্রীবিশ্বরূপ দাস বাবার তিরোঃ মহোঃ, বসন্ত বাগিচা, রাল।

৫ ২২ রবি দশমী অপঃ ৫।৩৫মিঃ, বিশাখা, **শ্রীশ্রীজগন্নাথদেবের পুনর্যাত্রা।**

৬ ২৩ সোম **শ্রীশয়ন একাদশী** অপঃ ৬।১৫মিঃ, **ব্রত** অনুরাধা, **চাতুর্ম্মাস্য ব্রতারম্ভ, সন্ধ্যায় শ্রীহরির শয়ন।**

৭ ২৪ মঙ্গল দ্বাদশী রাত্রি ৭।২৪মিঃ, জ্যেষ্ঠা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩১মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীপ্রফুল্ল ঠাকুর গোস্বামীর তিরোঃ মহোঃ, বেগুনকোদর, পুরুলিয়া। সূর্য্যোদয় মথুরায় ৫।৪২মিঃ, কোলকাতায় ৫।০৭মিঃ।

৮ ২৫ বুধ ত্রয়োদশী রাত্রি ৮।৫৭মিঃ, মূলা।

৯ শ্রাবণ ২৬ জুলাই বৃহঃ চতুর্দ্দশী রাত্রি ১০।৪৮মিঃ, পূর্বাষাঢ়া।
১০ ২৭ শুক্র শ্রীগুরুপূর্ণিমা রাত্রি ১২।৪৯মিঃ, উত্তরাষাঢ়া, শ্রীল সনাতন গোস্বামীপাদের তিরোঃ মহোঃ, মুড়িয়া কীর্ত্তন সহ মানসীগঙ্গা-পরিক্রমা, সূচক কীর্ত্তন, চাকলেশ্বর মহাপ্রভু মন্দির, গোবর্দ্ধন এবং শ্রীমদনমোহন মন্দির, বৃন্দাবন, প্রভু শ্রীধীরেন্দ্রনাথ গোস্বামী (লেকটাউন, কলকাতা) ও শ্রীমদনমোহন দাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর), শ্রীদীনবন্ধুদাস বাবার (বহরম পুর, মুর্শিদাবাদ) তিরোঃ মহোঃ।

পূর্ণগ্রাস চন্দ্রগ্রহণ (ভারতবর্ষে দৃশ্য)—স্পর্শ রাত্রি ১১।৫৪মিঃ, মোক্ষ রাত্রি ৩।৪৯মিঃ, দিবা ২।৫৪মিঃ মধ্যে ভগবৎ সেবাদি সমাপন, সূতক প্রারম্ভ।

শ্রাবণ কৃষ্ণপক্ষ

১১ শ্রাবণ ২৮ জুলাই শনি প্রতিপদ রাত্রি ২।৪৯মিঃ, শ্রবণা, শ্রীল প্রবোধানন্দ সরস্বতীপাদের তিরোঃ মহোঃ, কালীদহ, বৃন্দাবন।
১২ ২৯ রবি দ্বিতীয়া শেষরাত্রি ৪।৩৮মিঃ, ধনিষ্ঠা, শ্রীলাড়লীদাস বাবার তিরোঃ মহোঃ, পূছরী।
১৩ ৩০ সোম তৃতীয়া অহোরাত্র, ধনিষ্ঠা, মহান্ত শ্রীগোপীদাস বাবা (ছাতা) ও মহান্ত শ্রীলক্ষ্মণদাস বাবা (দশঘড়া, হুগলী) তিরোঃ মহোঃ।
১৪ ৩১ মঙ্গল তৃতীয়া প্রাতঃ ৬।০৭মিঃ, শতভিষা।

আগষ্ট

১৫ শ্রাবণ ১ আগষ্ট বুধ চতুর্থী প্রাতঃ ৭।১২মিঃ, পূর্ব্বভাদ্রপদ।
১৬ ২ বৃহঃ পঞ্চমী দিবা ৭।৪৮মিঃ, উত্তরভাদ্র, শ্রীল গোপালভট্ট গোস্বামিপাদ, শ্রীকিশোরীদাস বাবা (রাধারমণ ভজনাশ্রম, রাধাকুণ্ড) ও শ্রীনবগৌরাঙ্গদাস বাবা (শ্রীজী মন্দির, পূছরী) তিরোঃ মহোঃ।
১৭ ৩ শুক্র ষষ্ঠী প্রাতঃ ৭। ৫২মিঃ, রেবতী।
১৮ ৪ শনি সপ্তমী প্রাতঃ ৭।২৬মিঃ, অশ্বিনী।
১৯ ৫ রবি অষ্টমী প্রাতঃ ৬।৩২ মিঃ পরে নবমী শেষরাত্রি ৫।১১মিঃ,



ভরণী। শ্রীল লোকনাথ গোস্বামিপাদ ও শ্রীরাধারমণদাস বাবার (হা-গৌরাঙ্গবাবা,নবদ্বীপ),শ্রীকানুপ্রিয় গোস্বামী (নবদ্বীপ) ও শ্রীবিশ্বানন্দ অবধূত জীর (রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।
২০ শ্রাবণ ৬ আগষ্ট সোম দশমী রাত্রি ৩।২৯মিঃ, কৃত্তিকা।
২১ ৭ মঙ্গল শ্রীকামিকা একাদশী রাত্রি ১।২৯মিঃ, রোহিণী, (বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা মতে অদ্য দশমী প্রাতঃ ৭।৫২মিঃ, বিদ্ধা)।
২২ ৮ বুধ দ্বাদশী রাত্রি ১১।১৫মিঃ, ব্রত, মৃগশিরা।
২৩ ৯ বৃহঃ ত্রয়োদশী রাত্রি ৮।৫১মিঃ, আর্দ্রা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩৩মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীহরেকৃষ্ণদাস বাবা (রাধাকুণ্ড) এবং শ্রীগঙ্গাদাস বাবার তিরোঃ মহোঃ, সূর্য্যোদয় মথুরায় ৫।৫০মিঃ, কোলকাতায় ৫।১৪মিঃ।
২৪ ১০ শুক্র চতুর্দ্দশী অপঃ ৬।২৪মিঃ, পুষ্যা, মহান্ত শ্রীবৈষ্ণবচরণ দাস বাবার তিরোঃ মহোঃ, কেশীঘাট, বৃন্দাবন।
২৫ ১১ শনি অমাবস্যা দিবা ৩।৫৬মিঃ, অশ্লেষা।

শ্রাবণ শুক্লপক্ষ

২৬ শ্রাবণ ১২ আগষ্ট রবি প্রতিপদ দিবা ১।৩৪মিঃ, মঘা, শ্রীভুবনেশ্বর সাধু ঠাকুরের তিরোঃ মহোঃ, নবদ্বীপ ও রাধাকুণ্ড।
২৭ ১৩ সোম দ্বিতীয়া দিবা ১১।২২মিঃ, পূর্ব্বফল্গুনী।
২৮ ১৪ মঙ্গল তৃতীয়া দিবা ৯।২৪মিঃ, উত্তরফল্গুনী, ব্রজে শ্রীশ্রীরাধা কৃষ্ণের ঝুলনযাত্রা আরম্ভ, মহান্ত শ্রীশচীনন্দনদাস বাবা তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড।
২৯ ১৫ বুধ চতুর্থী প্রাতঃ ৭।৪৪মিঃ, হস্তা, শ্রীল রঘুনাথদাস গোস্বামিপাদের শ্রীশ্রীগিরিধারীর ঝুলন, রাধাকুণ্ড।
৩০ ১৬ বৃহঃ পঞ্চমী প্রাতঃ ৬।২৮মিঃ পরে ষষ্ঠী প্রাতঃ ৫।৩৭মিঃ, চিত্রা।
৩১ ১৭ শুক্র সপ্তমী শেষরাত্রি ৫।১৪মিঃ, স্বাতী, সংক্রান্তি।

ভাদ্রমাস—৩১দিন (শ্রীহৃষীকেশ)

১ ভাদ্র ১৮ আগষ্ট শনি অষ্টমী শেষরাত্রি ৫।২৩মিঃ, বিশাখা।
২ ১৯ রবি নবমী অহোরাত্র, অনুরাধা।
৩ ২০ সোম নবমী প্রাতঃ ৬।০৩মিঃ, জ্যেষ্ঠা, শ্রীরঘুনাথদাস বাবা

(রাধারমণ বাগিচা, বৃন্দাবন) এবং শ্রীহরিগোবিন্দদাস (হীরালাল) বাবার (হীরালাল আশ্রম, গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

৪ ভাদ্র ২১ আগষ্ট মঙ্গল দশমী প্রাতঃ ৭।১১মিঃ, মূলা, শ্রীমাধবদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীরামকৃষ্ণদাস বাবার (গিরিরাজ মন্দির, রমণরেতী, গোবর্দ্ধন) তিরোঃ মহোঃ।

৫ ২২ বুধ **শ্রীপবিত্রা একাদশী**, দিবা ৮।৪৪মিঃ **ব্রত** পূর্ব্বাষাঢ়া।

৬ ২৩ বৃহঃ দ্বাদশী দিবা ১০।৩৫মিঃ, উত্তরাষাঢ়া, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩৩মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীকৃষ্ণের পবিত্রার্পণ, শ্রীল রূপ গোস্বামিপাদের তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৫।৫৮মিঃ, কোলকাতায় ৫।১৯মিঃ।

৭ ২৪ শুক্র ত্রয়োদশী দিবা ১২।৩৬মিঃ, উত্তরাষাঢ়া, শ্রীল গৌরী দাস পণ্ডিত, সিদ্ধ শ্রীমনোহরদাস বাবার (গোবিন্দকুণ্ড, আনোর), শ্রীভগবান দাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীনিত্যানন্দদাস বাবার (নিতাইগৌর আশ্রম) তিরোঃ মহোঃ।

৮ ২৫ শনি চতুর্দ্দশী দিবা ২।৩৭মিঃ, শ্রবণা, মহান্ত শ্রীশুকদেব দাস গোস্বামী (বড়সুরমাকুঞ্জ), পণ্ডিত শ্রীগৌরসুন্দরদাস বাবা (কালীদহ, বৃন্দাবন), শ্রীনিতাইপদদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীঅদ্বৈতদাস বাবার (বিষ্ণুপুর, বাঁকুড়া) তিরোঃ মহোঃ।

৯ ২৬ রবি রাখীপূর্ণিমা অপঃ ৪।২৮মিঃ, ধনিষ্ঠা, রাখীবন্ধন, শ্রীশ্রীরাধাকৃষ্ণের ঝুলনযাত্রা সমাপ্ত, বঙ্গদেশে প্রচলিত শ্রীবলদেব জন্মোৎসব, শ্রীঅদ্বৈত দাস বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড।

## ভাদ্রকৃষ্ণপক্ষ

১০ ভাদ্র ২৭ আগষ্ট সোম প্রতিপদ অপঃ ৬।০০মিঃ, শতভিষা।

১১ ২৮ মঙ্গল দ্বিতীয়া রাত্রি ৭।০৮মিঃ, পূর্ব্বভাদ্রপদ।

১২ ২৯ বুধ তৃতীয়া রাত্রি ৭।৪৬মিঃ, উত্তরভাদ্রপদ।

১৩ ৩০ বৃহঃ চতুর্থী রাত্রি ০৭।৫৩মিঃ, রেবতী, শ্রীবিশ্বম্ভরদাস বাবার (পূছরী) তিরোঃ মহোঃ।

১৪ ৩১ শুক্র পঞ্চমী রাত্রি ৭।৩০মিঃ, অশ্বিনী, প্রভু শ্রীপ্রাণবল্লভ গোস্বামীর তিরোঃ মহোঃ, নবদ্বীপ।



## সেপ্টেম্বর

১৫ ভাদ্র ১ সেপ্টেম্বর শনি ষষ্ঠী অপঃ ৬।৩৮মিঃ, ভরণী, শ্রীঅদ্বৈতদাস বাবা (শ্রীগোপালজী মন্দির, নিধুবন, বৃন্দাবন) ও শ্রীবলরাম দাস (কালাবাবা) পুরাণা কালিদহ, বৃন্দাবন, তিরোঃ মহোঃ।

১৬ ২ রবি সপ্তমী অপরাহ্ণ ৫।২০মিঃ, কৃত্তিকা, শ্রীসুবলচন্দ্রদাস বাবা তিরোঃ মহোঃ (বড় গোপাল গুরু আশ্রম, বৃন্দাবন)।

১৭ ৩ সোম **শ্রীশ্রীকৃষ্ণজন্মাষ্টমী** দিবা ৩।৪০মিঃ, রোহিণী, অপঃ ৫।৪২মিঃ, হর্ষণযোগ, **শ্রীশ্রীকৃষ্ণজন্মজয়ন্তী** **ব্রত** মধ্যরাত্রে অভিষেক।

১৮ ৪ মঙ্গল নবমী দিবা ১।৪১মিঃ, মৃগশিরা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩২মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীনন্দোৎসব, শ্রীগৌরহরি গোস্বামী জীর তিরোঃ মহোঃ, শ্রীগৌরহরি আশ্রম, সাহেব নগর নদীয়া, সূর্য্যোদয় মথুরায় ৬।০৩মিঃ, কোলকাতায় ৫।২৩মিঃ।

১৯ ৫ বুধ দশমী দিবা ১১।২৯মিঃ, আর্দ্রা।

২০ ৬ বৃহঃ **শ্রীঅজা একাদশী** দিবা ৯।০৭মিঃ, **ব্রত**, পুনর্বসু।

২১ ৭ শুক্র দ্বাদশী প্রাতঃ ৬।৪০মিঃ, পরে ত্রয়োদশী শেষরাত্রি ৪।১৩মিঃ, পুষ্যা, সূর্য্যোদয়ের পর প্রাতঃ ৬।৪০মিঃ মধ্যে ব্রতের পারণ, চৌরাশী ক্রোশ ব্রজমণ্ডল পরিক্রমা প্রারম্ভ, শ্রীল গদাধর ভট্ট গোস্বামীর তিরোঃ মহোঃ, বৃন্দাবন। শ্রীপুরুষোত্তম দাস বাবার তিরোঃ মহোঃ, গোবিন্দকুণ্ড, আনোর। সূর্য্যোদয় মথুরায় ৬।০৫মিঃ, কোলকাতায় ৫।২৪মিঃ।

২২ ৮ শনি চতুর্দ্দশী রাত্রি ১।৫২মিঃ, অশ্লেষা।

২৩ ৯ রবি অমাবস্যা রাত্রি ১১।৪১মিঃ, মঘা।

## ভাদ্রশুক্ল পক্ষ

২৪ ভাদ্র ১০ সেপ্টেঃ সোম প্রতিপদ রাত্রি ৯।৪৪মিঃ, পূর্ব্বফাল্গুনী, মহান্ত শ্রীনন্দকিশোরদাস বাবার তিরোঃ মহোঃ সিদ্ধবাবার আশ্রম,গোবর্ধন।

২৫ ১১ মঙ্গল দ্বিতীয়া রাত্রি ৮।০৫মিঃ, হস্তা।

২৬ ১২ বুধ তৃতীয়া রাত্রি ৬।৪৯মিঃ, চিত্রা।

২৭ ১৩ বৃহঃ চতুর্থী অপঃ ৫।৫৮মিঃ, স্বাতী, শ্রীকৃষ্ণগোবিন্দদাস বাবার তিরোঃ মহোঃ, ভাগবত নিবাস, বৃন্দাবন।

২৮ভাদ্র ১৪সেপ্টেঃ শুক্র পঞ্চমী অপঃ ৫।৩৭মিঃ, বিশাখা।

২৯ ১৫ শনি ষষ্ঠী অপঃ ৫।৪৬মিঃ, অনুরাধা, **ব্রজে শ্রীবলদেব জন্মোৎসব,** প্রভুপাদ শ্রীআনন্দগোপাল গোস্বামীর তিরোঃ মহোঃ চাকলতোড়, হসপিটালমোড়, পুরুলিয়া।

৩০ ১৬ রবি **শ্রীললিতা সপ্তমী** অপঃ ৬।২৬মিঃ, অনুরাধা।

৩১ ১৭ সোম **শ্রীশ্রীরাধাষ্টমী** রাত্রি ৭।৩৬মিঃ, জ্যেষ্ঠা, **শ্রীরাধিকা জয়ন্তী ব্রত**, মধ্যাহ্নে অভিষেক, অখণ্ড হরিনাম সংকীর্ত্তন ও শ্রীশ্রীনিতাই গৌরের সিংহাসন যাত্রা, পরদিন বৈষ্ণবসেবা, শ্রীরাধারমণ ভজনাশ্রম, রাধাকুণ্ড। সংক্রান্তি।

## আশ্বিন মাস—৩১দিন (শ্রীপদ্মনাভ)

১ আশ্বিন ১৮ সেপ্টেঃ মঙ্গল নবমী রাত্রি ৯।০৯মিঃ, মূলা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩০মিঃ মধ্যে ব্রতের পারণ, মহান্ত শ্রীবলরামদাস বাবা (কৃষ্ণগঙ্গা, মথুরা) শ্রীযদুনন্দনদাস বাবা (ভাগবতনিবাস, বৃন্দাবন) ও শ্রীনেপালদাস বাবার (রাধারমণ-গিরিধারী কুঞ্জ, নবদ্বীপ) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৬।১০মিঃ, কোলকাতায় ৫।২৭মিঃ। **৫০৯৯তম শ্রীমদ্ভাগবত জয়ন্তী উৎসব উপলক্ষে সপ্তাহ যজ্ঞ প্রারম্ভ,রাধাকুণ্ড।**

২ ১৯ বুধ দশমী রাত্রি ১১।০২মিঃ, পূর্ব্বাষাঢ়া, শ্রীললিতাদাস বাবা (শ্রীরাধাগোবিন্দ মন্দির, চাকলেশ্বর, গোবর্দ্ধন) তিরোঃ মহোঃ।

৩ ২০ বৃহঃ শ্রীপার্শ্বৈকাদশী রাত্রি১।০৫মিঃ,উত্তরাষাঢ়া দিবা ২।৫৭মিঃ পরে শ্রবণা, **শ্রীবিষ্ণুশৃঙ্খলযোগ, সন্ধ্যায় শ্রীহরির পার্শ্ব পরিবর্ত্তন,** শ্রীগোবিন্দদাস বাবার (গোবিন্দকুণ্ড) তিরোঃ মহোঃ।

৪ ২১ শুক্র দ্বাদশী রাত্রি ৩।০৭মিঃ, শ্রবণা অপঃ ৫।৩৬মিঃ, **বা শ্রবণা দ্বাদশী ব্রত, শ্রীশ্রীবামন দ্বাদশী, মধ্যাহ্নে শ্রীশ্রীবামনদেবের অভিষেক।**

৫ ২২ শনি ত্রয়োদশী শেষরাত্রি ৫।০০মিঃ, ধনিষ্ঠা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩০মিঃ মধ্যে দ্বাদশী ব্রতের পারণ। পাগল নিতাইদাস বাবা (বংশীবট, বৃন্দাবন) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায়–৬।১১মিঃ, কোলকাতা-৫।২৮মিঃ।

৬ ২৩ রবি শ্রীঅনন্ত চতুর্দ্দশী অহোরাত্র, শতভিষা, নামাচার্য্য



শ্রীল হরিদাস ঠাকুর, কবি কর্ণপূর গোস্বামীর নির্য্যাণ মহোঃ, শ্রীপাদ শচীনন্দন দাস বাবা (বায়া বাবা) (বায়া বাবা আশ্রম রমণরেতী, বৃন্দাবন ও উড়িষ্যা)। শ্রীবৈষ্ণবচরণদাস বাবা (রাধারমণ নিবাস, বৃন্দাবন) ও মহান্ত শ্রীদীনবন্ধু দাস বাবার (সিদ্ধ বাবার আশ্রম, গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

৭ আশ্বিন ২৪সেপ্টেঃ সোম চতুর্দ্দশী প্রাতঃ ৬।৩৪মিঃ, পূর্ব্বভাদ্রপদ।

৮ ২৫ মঙ্গল পূর্ণিমা প্রাতঃ ৭।৪৫মিঃ, উত্তরভাদ্রপদ, **৫০৯৯ তম শ্রীশ্রীমদ্ভাগবত জয়ন্তী, সপ্তাহ যজ্ঞ সমাপ্ত।**

## আশ্বিন কৃষ্ণপক্ষ

৯ আশ্বিন ২৬ সেপ্টেম্বর বুধ প্রতিপদ দিবা ৮।২৬মিঃ, রেবতী।

১০ ২৭ বৃহঃ দ্বিতীয়া দিবা ৮।৩৫মিঃ, অশ্বিনী, শ্রীবিশ্বম্ভরদাস বাবার তিরোঃ মহোঃ, বায়া বাবা আশ্রম, রমণরেতী, বৃন্দাবন।

১১ ২৮ শুক্র তৃতীয়া প্রাতঃ ৮।১৫মিঃ, ভরণী।

১২ ২৯ শনি চতুর্থী প্রাতঃ ৭।২৫মিঃ, পরে পঞ্চমী শেষরাত্রি ৬।০৯মিঃ, কৃত্তিকা,**সিদ্ধ শ্রীল রামকৃষ্ণদাস পণ্ডিত বাবা** (ভাগবত নিবাস, বৃন্দাবন), শ্রীসুবলদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর) শ্রীত্রিভঙ্গদাস বাবা গায়েন জী (রাধাকুণ্ড ও নিশ্চিন্তপুর, সরাইকেলা), শ্রীভাগবতদাস বাবা (রাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন) শ্রীবৃন্দাবনদাস বাবা (শ্রীচৈতন্যঠাকুর মঠ, কানপুর, কটক) ও শ্রীকৃষ্ণচরণদাস বাবার (১৬০ রাধানিবাস, গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

১৩ ৩০ রবি ষষ্ঠী শেষরাত্রি ৪।৩১মিঃ, রোহিণী।

## অক্টোবর

১৪ আশ্বিন ১ অক্টোবর সোম সপ্তমী রাত্রি ২।৩৪মিঃ, মৃগশিরা, পণ্ডিত শ্রীকৃষ্ণদাস বাবা তিরোঃ মহোঃ (রাধাকুণ্ড) এবং শ্রীমনোহরদাস বাবা (শ্রীরাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

১৫ ২ মঙ্গল অষ্টমী রাত্রি ১২।২৪মিঃ, আর্দ্রা।

১৬ ৩ বুধ নবমী রাত্রি ১০।০৪মিঃ, পুনর্ব্বসু।

১৭ ৪ বৃহঃ দশমী রাত্রি ৭।৩৯মিঃ, পুষ্যা, শ্রীরাধারমণ দাস (হরে রাম বাবা, নরসিংহঘেরা, যতিপুরা) শ্রীরাধামোহনদাস বাবা (শ্রীরাধাকুঞ্জ, সন্তকলোনী, বৃন্দাবন ও রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।

১৮আশ্বিন৫অক্টোঃশুক্র শ্রীইন্দিরাএকাদশী,অপঃ ৫।১৪মিঃ ব্রত অশ্লেষা।
১৯ ৬ শনি দ্বাদশী দিবা ২।৫৪মিঃ, মঘা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।২৮মিঃ মধ্যে ব্রতের পারণ, পণ্ডিত প্রবর শ্রীহরিদাস দাসজী (হরিবোল কুটির, নবদ্বীপ) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৬।১৮মিঃ, কোলকাতা ৫।৩৩মিঃ।
২০ ৭ রবি ত্রয়োদশী দিবা ১২।৪৪মিঃ, পূর্ব্বফল্গুনী।
২১ ৮ সোম চতুর্দ্দশী দিবা ১০।৪৯মিঃ, উত্তরফল্গুনী, মহালয়া, শ্রীরাসবিহারী দাস বাবার তিরোঃ মহোঃ, পশৌলী।
২২ ৯ মঙ্গল অমাবস্যা দিবা ৯।১১মিঃ, হস্তা, শ্রীকুঞ্জবিহারী দাস বাবা (পুছরী) ও কীর্ত্তনীয়া শ্রীহরিদাস বাবার (রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।

## আশ্বিন শুক্লপক্ষ

২৩ আশ্বিন ১০ অক্টোবর বুধ প্রতিপদ প্রাতঃ ৭।৫৭মিঃ, চিত্রা।
২৪ ১১ বৃহঃ দ্বিতীয়া প্রাতঃ ৭।০৯মিঃ, স্বাতী, শ্রীরাসবিহারী দাস বাবার তিরোঃ মহোঃ, আড়িং।
২৫ ১২ শুক্র তৃতীয়া প্রাতঃ ৬।৫০মিঃ, বিশাখা, শ্রীজগদানন্দদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীকমলকান্ত চক্রবর্ত্তীর তিরোঃ মহোঃ ঝালদা,পুরুলিয়া।
২৬ ১৩ শনি চতুর্থী প্রাতঃ ৭।০১মিঃ, অনুরাধা, সিদ্ধ শ্রীল কৃষ্ণদাস বাবা (গোবর্দ্ধন) ও শ্রীমদনমোহন দাস বাবার তিরোঃ মহোঃ।
২৭ ১৪ রবি পঞ্চমী প্রাতঃ ৭।৪৪মিঃ, জ্যেষ্ঠা, শ্রীবিনোদবিহারীদাস বাবার তিরোঃ মহোঃ, কালিদহ, বৃন্দাবন।
২৮ ১৫ সোম ষষ্ঠী প্রাতঃ ৮।২৬মিঃ, মূলা।
২৯ ১৬ মঙ্গল মহা সপ্তমী দিবা ১০।৩২মিঃ, পূর্ব্বাষাঢ়া, শ্রীনিত্যানন্দ দাস বাবা (শ্রীগিরিধারী আশ্রম, গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।
৩০ ১৭ বুধ মহাষ্টমী, দিবা ১২।২৭মিঃ, উত্তরাষাঢ়া, শ্রীনিতাইপদ দাস বাবা তিরোঃ মহোঃ, পুরী।
৩১ ১৮ বৃহঃ মহানবমী দিবা ২।৩২মিঃ,শ্রবণা, পণ্ডিত শ্রীবৈষ্ণবচরণ দাস শাস্ত্রীজীর (গোবর্দ্ধন) তিরোঃ মহোঃ। সংক্রান্তি।

## কার্ত্তিক মাস—৩০দিন (শ্রীদামোদর)

১ কার্ত্তিক ১৯ অক্টোবর শুক্র শ্রীবিজয়া-দশমী অপঃ ৪।৩৭মিঃ, ধনিষ্ঠা,



শ্রীশ্রীরামচন্দ্রের বিজয়োৎসব, জগদ্গুরু শ্রীপাদ মধ্বাচার্য্যের আবির্ভাব।
২কার্ত্তিক ২০অক্টোঃ শনি শ্রীপাপাঙ্কুশা একাদশী সন্ধ্যা ৬।৩২মিঃ, ব্রত শতভিষা, নিয়মসেবা বা কার্ত্তিক ব্রত প্রারম্ভ।
৩ ২১ রবি দ্বাদশী রাত্রি ৮।৭মিঃ, পূর্ব্বভাদ্রপদ, সূর্য্যোদয়ের পর ৯।২৮মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীল রঘুনাথ ভট্ট গোস্বামী, শ্রীল রঘুনাথদাস গোস্বামী ও শ্রীল কৃষ্ণদাস কবিরাজ গোস্বামীর তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড, মহান্ত শ্রীঘনশ্যাম দাস বাবা (পাথরপুরা, বৃন্দাবন) এবং শ্রীহরেকৃষ্ণ দাস বাবার (গুরুকৃপা নিকেতন, বৃন্দাবন) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৬।২৬মিঃ, কোলকাতায় ৫।৪০মিঃ।
৪ ২২ সোম ত্রয়োদশী রাত্রি ৯।১৮মিঃ, পূর্ব্বভাদ্রপদ।
৫ ২৩ মঙ্গল চতুর্দ্দশী রাত্রি ১০।০১মিঃ, উত্তরভাদ্রপদ।
৬ ২৪ বুধ শ্রীরাসপূর্ণিমা,রাত্রি ১০।১৩মিঃ, রেবতী, শ্রীরাধাকৃষ্ণের শারদীয় রাসযাত্রা, শ্রীভূগর্ভ গোস্বামী প্রভুর তিরোঃ মহোঃ (শ্রীরাধাদামোদর মন্দির, বৃন্দাবন), শ্রীকাশীশ্বর পণ্ডিত গোস্বামী, শ্রীব্রজানন্দদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর) ও সাধু জ্যোতিরাম জীর (বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

## কার্ত্তিক কৃষ্ণপক্ষ

৭ কার্ত্তিক ২৫ অক্টোবর বৃহঃ প্রতিপদ রাত্রি ৯।৫৪মিঃ, অশ্বিনী, শ্রীশীতল দাস বাবা (টিকিনগলা, বৃন্দাবন) ও শ্রীহরিসেবক দাস বাবার (রাধারমণনিবাস, রমণরেতী, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।
৮ ২৬ শুক্র দ্বিতীয়া রাত্রি ৯।০৫মিঃ, ভরণী।
৯ ২৭ শনি তৃতীয়া সন্ধ্যা ৭।৫১মিঃ, কৃত্তিকা, প্রভু শ্রীনিকুঞ্জগোপাল গোস্বামী (নবদ্বীপ) এবং শ্রীনন্দকিশোর দাস বাবার (দণ্ডপাণি-তলা, নবদ্বীপ) তিরোঃ মহোঃ।
১০ ২৮ রবি চতুর্থী অপঃ ৬।১৫মিঃ, রোহিণী।
১১ ২৯ সোম পঞ্চমী অপঃ ৪।২০মিঃ, মৃগশিরা, শ্রীল নরোত্তমদাস ঠাকুর মহাশয়ের তিরোঃ মহোঃ। শ্রীভক্তিচরণ দাস বাবার (নন্দকিশোর আশ্রম, দণ্ডপাণিতলা রোড, নবদ্বীপ) তিরোঃ মহোঃ।

১২ ৩০ মঙ্গল ষষ্ঠী দিবা ২।১১মিঃ, আর্দ্রা।

১৩ কার্ত্তিক ৩১ অক্টোঃ বুধ সপ্তমী দিবা ১১।৫৩মিঃ পরে অষ্টমী, পুষ্যা, **মধ্যরাত্রে শ্রীশ্রীরাধাকুণ্ডে স্নান**, পণ্ডিত শ্রীশ্যামসুন্দরদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর) ও শ্রীহরিদাসবাবার তিরোঃ মহোঃ (পাথরপুরা, বৃন্দাবন)।

## নভেম্বর

১৪ কার্ত্তিক ১ নভেম্বর বৃহঃ অষ্টমী দিবা ৯।৩০মিঃ, অশ্লেষা, শ্রীল রামচন্দ্র কবিরাজ, সিদ্ধ শ্রীভগবানদাস বাবার (কালনা) তিরোঃ মহোঃ।

১৫ ২ শুক্র নবমী প্রাতঃ ৭।০৭মিঃ, পরে দশমী শেষরাত্রি ৪।৪৯মিঃ, (বিশুদ্ধসিদ্ধান্ত পঞ্জিকা মতে দশমী শেষরাত্রি ৫।১০মিঃ) মঘা, শ্রীবনমালীদাস বাবা তিরোঃ মহোঃ, মহাবিদ্যা ময়দান, মথুরা।

১৬ ৩ শনি **শ্রীরমা একাদশী**, রাত্রি ২।৪১মিঃ, বিদ্ধা, পূর্ব্বফল্গুনী, পণ্ডিত শ্রীকৃষ্ণচরণদাস বাবা (কেশীঘাট ঠোর) তিরোঃ মহোঃ।

১৭ ৪ রবি দ্বাদশী রাত্রি ১২।৪৮মিঃ, ব্রত, উত্তরফল্গুনী।

১৮ ৫ সোম ত্রয়োদশী রাত্রি ১১।১২মিঃ, হস্তা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩০মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীদেবব্রত গোস্বামী, শ্রীরামানন্দ দাস বাবা (গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৬।৩৬মিঃ, কলকাতায় ৫।৪৮মিঃ।

১৯ ৬ মঙ্গল চতুর্দ্দশী রাত্রি ১০।০১মিঃ, চিত্রা।

২০ ৭ বুধ অমাবস্যা রাত্রি ৯।১৬মিঃ, স্বাতী, **দীপান্বিতা বা দীপাবলী।**

## কার্ত্তিক শুক্লপক্ষ

২১ কার্ত্তিক ৮ নভেম্বর বৃহঃ প্রতিপদ রাত্রি ৯।০০মিঃ, বিশাখা, শ্রীঅন্নকূট মহোৎসব, গো-গোবর্দ্ধন-বলিদৈত্যরাজ পূজা, শ্রীল বৃন্দাবনদাস ঠাকুর, শ্রীশ্রীনিবাস দাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীমোহনদাস বাবার (মোতিঝিল, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

২২ ৯ শুক্র ভ্রাতৃদ্বিতীয়া রাত্রি ৯।১৫মিঃ, অনুরাধা, বিশ্রামঘাটে স্নান, সিদ্ধ শ্রীবলরামদাস বাবা (ঝাড়ুমণ্ডল) ও মহান্ত শ্রীজয় নিতাইদাস বাবার (পুরাতন ভজন কুটীর, সিদ্ধ জগন্নাথদাস বাবার আশ্রম, নবদ্বীপ) তিরোঃ মহোঃ।

২৩ ১০ শনি তৃতীয়া রাত্রি ১০।০১মিঃ, জ্যেষ্ঠা, মহান্ত শ্রীদামোদরদাস



বাবার (পুরানা সীতানাথ মন্দির, সেবাকুঞ্জ, বৃন্দাবন), শ্রীভাগবতাশ্রম (পুরী) ও শ্রীচৈতন্যঠাকুর মঠ, কানপুর (কটক) উড়িষ্যা) তিরোঃ মহোঃ।

২৪ কার্ত্তিক ১১নভেঃ রবি চতুর্থী রাত্রি ১১।১৭মিঃ, মূলা, শ্রীগৌরগোপাল দাস বাবার তিরোঃ মহোঃ, শ্রীগৌরগোপাল সমাধি আশ্রম, নয়া বাজার।

২৫ ১২ সোম পঞ্চমী রাত্রি ১২।৫৬মিঃ, পূর্ব্বাষাঢ়া, শ্রীগিরিরাজ মহারাজের অন্নকূট মহোৎসব, রমণরেতী, পরিক্রমা মার্গ, বৃন্দাবন।

২৬ ১৩ মঙ্গল ষষ্ঠী রাত্রি ১২।৫৪মিঃ, উত্তরাষাঢ়া, প্রভু শ্রীগৌরগোপাল গোস্বামী ও শ্রীগৌরগোবিন্দদাস বাবার তিরোঃ মহোঃ, গোবিন্দকুণ্ড, বৃন্দাবন।

২৭ ১৪ বুধ সপ্তমী শেষরাত্রি ৫।০১মিঃ, শ্রবণা।

২৮ ১৫ বৃহঃ **শ্রীগোপাষ্টমী** অহোরাত্র, শ্রবণা, শ্রীল ধনঞ্জয় পণ্ডিত ঠাকুর গোস্বামী, শ্রীল শ্রীনিবাস আচার্য্য প্রভু, শ্রীল যুগলকিশোর দাস বাবার (নিত্যানন্দ কুটী, জ্ঞান গুদড়ী, বৃন্দাবন), শ্রীমনোহর দাস বাবা (আনোর, গোবিন্দকুণ্ড) ও শ্রীশ্যামলাল হাকিমজীর (বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

২৯ ১৬ শুক্র অষ্টমী প্রাতঃ ৭।০৯মিঃ, ধনিষ্ঠা।

৩০ ১৭ শনি **শ্রীঅক্ষয় নবমী** দিবা ৯।০৫মিঃ, শতভিষা, মথুরা-বৃন্দাবন যুগল পরিক্রমা, শ্রীপাদ গোপালগুরু গোস্বামীর তিরোঃ মহোঃ, বড় গোপালগুরু আশ্রম, বৃন্দাবন। সংক্রান্তি।

## অগ্রহায়ণ মাস—২৯দিন (শ্রীকেশব)

১ অগ্রহায়ণ ১৮ নভেম্বর রবি দশমী দিবা ১০।৪২মিঃ, পূর্ব্বভাদ্রপদ।

২ ১৯ সোম **শ্রীউত্থান একাদশী** দিবা ১১।৫৪মিঃ, ব্রত, উত্তরভাদ্রপদ, সন্ধ্যায় শ্রীহরির উত্থান, চাতুর্ম্মাস্য ব্রত ও নিয়মসেবা সমাপন।

৩ ২০ মঙ্গল দ্বাদশী দিবা ১২।৩৭মিঃ, রেবতী, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৩৫মিঃ মধ্যে ব্রতের পারণ, সিদ্ধ শ্রীল গৌরকিশোর দাস বাবা নবদ্বীপ, শ্রীকৃষ্ণবিহারী শাস্ত্রীজীর (শ্রীরাধারমণ ভজনাশ্রম, রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ, সূর্য্যোদয় মথুরায় ৬।৪৭মিঃ,

কলকাতায় ৫।৫৮মিঃ।

৪ অগ্রঃ ২১নভেঃ বুধ ত্রয়োদশী দিবা ১২।৪৮মিঃ, অশ্বিনী, পণ্ডিত শ্রীকিশোরীদাস বাবার (কালীদহ, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

৫ ২২ বৃহঃ চতুর্দ্দশী দিবা ১২।২৯মিঃ, ভরণী, শ্রীঅন্নকূট মহোৎসব, ব্রজানন্দ ধাম, যতিপুরা।

৬ ২৩ শুক্র শ্রীরাস পূর্ণিমা দিবা ১১।৪২মিঃ, কৃত্তিকা, শ্রীশ্রীরাধাকৃষ্ণের শারদীয় রাসযাত্রা, শ্রীশ্রীমন্মহাপ্রভুর বৃন্দাবন আগমন উৎসব, শ্রীল ঠাকুর কানাই(নবদ্বীপ) মহান্ত শ্রীগোবিন্দদাস বাবা (হরিবোল কুটির), শ্রীগৌরদাস বাবা (দণ্ডপাণিতলা, কানাই বলাই আশ্রম, নবদ্বীপ) ও শ্রীসনাতন দাস বাবার (ঝাড়ুমণ্ডল, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

## অগ্রহায়ণ কৃষ্ণপক্ষ

৭ কার্ত্তিক ২৪ শনি প্রতিপদ দিবা ১০।২৮মিঃ, রোহিণী, শ্রীরাধাবিনোদ দাস বাবার তিরোঃ মহোঃ, লোটনকুঞ্জ, বৃন্দাবন।

৮ ২৫ রবি দ্বিতীয়া প্রাতঃ ৮।৫২মিঃ , মৃগশিরা।

৯ ২৬ সোম তৃতীয়া প্রাতঃ ৬।৫৯মিঃ, পরে চতুর্থী শেষরাত্রি ৪।৫০মিঃ, আর্দ্রা। দ্বিজ শ্রীবলরামদাস ঠাকুর (কৃষ্ণনগর, নদীয়া), শ্রীমনোমোহনদাস বাবা (মধুপুর, আন্দামান) ও শ্রীঅচ্যুতানন্দ দাস বাবার (বড় সুরমাকুঞ্জ, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

১০ ২৭ মঙ্গল পঞ্চমী রাত্রি ২।৩৪মিঃ, পুনর্বসু, শ্রীকৃষ্ণদাস বাবা (কুসুমসরোবর) ও শ্রীআনন্দদাস বাবার (গোয়াল পোখরা, রাল, গোবর্ধন) তিরোঃ মহোঃ।

১১ ২৮ বুধ ষষ্ঠী রাত্রি ১২।১২মিঃ, পুষ্যা, সিদ্ধ শ্রীল প্রাণকৃষ্ণদাস বাবার তিরোঃ মহোঃ, কালিদহ, বৃন্দাবন।

১২ ২৯ বৃহঃ সপ্তমী রাত্রি ৯।৫১মিঃ, অশ্লেষা।

১৩ ৩০ শুক্র অষ্টমী রাত্রি ৭।৩৬মিঃ, মঘা।

## ডিসেম্বর

১৪ অগ্রহায়ণ ১ ডিসেম্বর শনি নবমী শেষরাত্রি ৫।৩১মিঃ, পূর্ব্বফল্গুনী।

১৫ ২ রবি দশমী দিবা ৩।৪০মিঃ, হস্তা।



১৬ অগ্রঃ ৩ ডিসেঃ সোম শ্রীউৎপন্না একাদশী দিবা২।০৮মিঃ, **ব্রত** চিত্রা।

১৭ ৪ মঙ্গল দ্বাদশী দিবা ১২।৫৭মিঃ, স্বাতী, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৪১মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীল নরহরি সরকার ঠাকুরের তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৬।৫৮মিঃ, কলকাতায় ৬।০৭মিঃ।

১৮ ৫ বুধ ত্রয়োদশী দিবা ১২।১৭মিঃ, বিশাখা, শ্রীবিষ্ণুদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর) ও শ্রীমদনগোপালদাস বাবার (রাধাকুণ্ড এবং শান্তি আশ্রম, লেটেমদা) তিরোঃ মহোঃ।

১৯ ৬ বৃহঃ চতুর্দ্দশী দিবা ১২।০৫মিঃ, অনুরাধা, শ্রীপাদ রামদাস বাবা (পাঠবাড়ী আশ্রম, কোলকাতা) তিরোঃ মহোৎসব।

২০ ৭ শুক্র অমাবস্যা দিবা ১২।২৪মিঃ, জ্যেষ্ঠা, শ্রীবৈষ্ণবচরণ দাস বাবার (নিমকুটী, গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

## অগ্রহায়ণ শুক্লপক্ষ

২১ অগ্রহায়ণ ৮ ডিসেম্বর শনি প্রতিপদ দিবা ১।১৪মিঃ, মূলা।

২২ ৯ রবি দ্বিতীয়া দিবা ২।৩২মিঃ, মূলা, প্রভু শ্রীসুভাষঠাকুর গোস্বামী (মানখার, মুর্শিদাবাদ) তিরোঃ মহোঃ।

২৩ ১০ সোম তৃতীয়া অপঃ ৪।১৫মিঃ, পূর্ব্বাষাঢ়া, শ্রীঅধরচৈতন্যদাস বাবা ও শ্রীনিত্যানন্দত্মজ দাস বাবার (অদ্বৈতকুটী, রমণরেতী, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

২৪ ১১ মঙ্গল চতুর্থী রাত্রি ৬।১৫মিঃ, উত্তরাষাঢ়া, শ্রীশ্রীনিত্যানন্দ-আত্মজ শ্রীবীরচন্দ্র প্রভুর আবির্ভাব।

২৫ ১২ বুধ পঞ্চমী রাত্রি ৮।২৫মিঃ, শ্রবণা, শ্রীগোপাল জীউর বার্ষিক অভিষেক, দণ্ডপাণিতলা ঘাট রোড, নবদ্বীপ। শ্রীজানকীবল্লভজীর বিবাহ উৎসব, C/2 নিউগান্ধীনগর,গাজিয়াবাদ।

২৬ ১৩ বৃহঃ ষষ্ঠী রাত্রি ১০।৩৪মিঃ, ধনিষ্ঠা, শ্রীগদাধর দাস বাবা (শ্রীগোবিন্দ মন্দির, প্রেম সরোবর) ও শ্রীজগদানন্দদাস বাবার (সাহার) তিরোঃ মহোঃ।

২৭ ১৪ শুক্র সপ্তমী রাত্রি ১২।৩০মিঃ, শতভিষা।

২৮ ১৫ শনি অষ্টমী রাত্রি ২।০৭মিঃ, পূর্ব্বভাদ্রপদ, সিদ্ধ শ্রীল মধুসূদনদাস বাবার তিরোঃ মহোঃ, সূর্য্যকুণ্ড।

শ্রীঅনন্তপুরীপাদের তিরোঃ মহোঃ, নব রাত্রব্যাপী মহোৎসব, শ্রীশ্রীরাধাগোপীনাথ মন্দির, বড়বেলুন, বর্ধমান।

২৯ অগ্রঃ ১৬ ডিসেঃ রবি নবমী রাত্রি ৩।১৮মিঃ, উত্তরভাদ্রপদ, শ্রীচক্রধর দাস বাবার তিরোঃ মহোঃ, শ্রীশ্যামসুন্দর মঠ, কটক ও শ্রীরাধারমণ ভজনাশ্রম, রাধাকুণ্ড। সংক্রান্তি।

## পৌষ মাস—৩০দিন (শ্রীনারায়ণ)

১ পৌষ ১৭ ডিসেম্বর সোম দশমী শেষরাত্রি ৪।০০মিঃ, রেবতী।

২ ১৮ মঙ্গল শ্রীমোক্ষদা একাদশী শেষরাত্রি ৪।২০মিঃ, (বিশুদ্ধ সিদ্ধান্ত পঞ্জিকা মতানুসারে অদ্য দশমী প্রাতঃ ০৭।৫৬মিঃ), বিদ্ধা, অশ্বিনী, ৫১২০ তম শ্রীমদ্ভাগবদ্গীতা জয়ন্তী, শ্রীকুঞ্জবিহারী দাস বাবার তিরোভাব মহোঃ, রাধাকুণ্ড।

৩ ১৯ বুধ শ্রীব্যঞ্জন দ্বাদশী, রাত্রি ৩।৫০মিঃ, ব্রত, ভরণী।

৪ ২০ বৃহঃ ত্রয়োদশী রাত্রি ৩।০১মিঃ, কৃত্তিকা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৪৯মিঃ মধ্যে ব্রতের পারণ, খিচুরী ভোগ প্রারম্ভ, শ্রীগৌরাঙ্গদাস বাবা (রাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন), মহান্ত শ্রীআনন্দদাস বাবা (কৃষ্ণগঙ্গা, মথুরা), শ্রীপ্রাণগোপাল দাস বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড, সূর্য্যোদয় মথুরায় ৭।০৯মিঃ, কলকাতায় ৬।১৮মিঃ।

৫ ২১ শুক্র চতুর্দ্দশী রাত্রি ১।৪৭মিঃ, রোহিণী, শ্রীবংশীদাস বাবার তিরোঃ মহোঃ, পোরজনা, বাংলাদেশ, তেঁতুলতলা আশ্রম, কোলকাতা ও সাঁখী নগলা, রাধাকুণ্ড।

৬ ২২ শনি পূর্ণিমা রাত্রি ১২।১০মিঃ, মৃগশিরা, সিদ্ধ শ্রীচৈতন্যদাস বাবা (নবদ্বীপ) ও শ্রীমুরলীদাস (মথুরা) তিরোঃ মহোঃ।

## পৌষ কৃষ্ণপক্ষ

৭ পৌষ ২৩ ডিসেম্বর রবি প্রতিপদ রাত্রি ১০।১৬মিঃ, আর্দ্রা।

৮ ২৪ সোম দ্বিতীয়া রাত্রি ৮।০৯মিঃ, পুনর্ব্বসু, শ্রীগৌরকিশোর-শিরোমণি মহাশয়ের (শ্রীরাধাগিরিধারী কুঞ্জ, কেশীঘাট, বৃন্দাবন), শ্রীবিনোদবিহারী গোস্বামী (মদনমোহন ঠোর, গোবিন্দকুণ্ড, রাধানিবাস, বৃন্দাবন) অধিকারী শ্রীগোবিন্দচরণদাস বাবা (শ্রীশ্যামসুন্দর মন্দির, বৃন্দাবন) ও শ্রীগৌরগোবিন্দদাস বাবা



(রাধাকুণ্ড) তিরোভাব, মহোৎসব।

৯ পৌষ ২৫ ডিসেঃ মঙ্গল তৃতীয়া রাত্রি ৫।৫৩মিঃ, পুষ্যা।

১০ ২৬ বুধ চতুর্থী দিবা ৩।৩২মিঃ, অশ্লেষা, শ্রীগৌরগোপালদাস বাবার তিরোভাব মহোৎসব, রাধাকুণ্ড।

১১ ২৭ বৃহঃ পঞ্চমী দিবা ১।১২মিঃ,মঘা, প্রভুশ্রী রাধাবিনোদ গোস্বামী ও শ্রীরাধামোহন দাস বাবার তিরোঃ মহোঃ, কালিদহ, বৃন্দাবন।

১২ ২৮ শুক্র ষষ্ঠী দিবা ১০।৫৮মিঃ, পূর্ব্বফল্গুনী,শ্রীশ্যামমনোহর দাস (শ্রীশচীনন্দন ভক্তিপ্রভা) বাবার তিরোঃ মহোঃ, গৌরধাম কলোনী, রাধাকুণ্ড।

১৩ ২৯ শনি সপ্তমী প্রাতঃ ৮।৫৫মিঃ পরে অষ্টমী শেষরাত্রি ৭।০৬মিঃ, উত্তরফল্গুনী, পণ্ডিত শ্রীদীনশরণদাস বাবা (রাধাকুণ্ড) ও বাঙ্গালী বাবার তিরোঃ মহোঃ।

১৪ ৩০ রবি নবমী শেষরাত্রি ৫।৩৭মিঃ, হস্তা, শ্রীফলাহারী বাবা তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড।

১৫ ৩১ সোম দশমী শেষরাত্রি ৪।৩১মিঃ, চিত্রা, শ্রীহরেকৃষ্ণদাস বাবা (কেশীঘাট ঠোর, বৃন্দাবন) ও শ্রীশ্যামানন্দদাস বাবার তিরোঃ মহোঃ।

## জানুয়ারী ২০১৯ প্রারম্ভ

১৬ পৌষ ১ জানুয়ারী মঙ্গল শ্রীসফলা একাদশী রাত্রি ৩।৫২মিঃ, ব্রত, স্বাতী।

১৭ ২ বুধ দ্বাদশী রাত্রি ৩।৪২মিঃ, বিশাখা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৪৯মিঃ গতে ব্রতের পারণ, সূর্য্যোদয় মথুরায়— ৭।১৪মিঃ, কোলকাতায়—৬।২৩মিঃ, ঢাকায়—৬।১১মিঃ, গৌহাটি—৬।১০মিঃ।

১৮ ৩ বৃহঃ ত্রয়োদশী শেষরাত্রি ৪।০৪মিঃ, অনুরাধা।

১৯ ৪ শুক্র চতুর্দ্দশী শেষরাত্রি ৪।৫৭মিঃ, জ্যেষ্ঠা, শ্রীল উদ্ধারণ দত্ত ঠাকুরের তিরোঃ মহোঃ।

২০ ৫ শনি অমাবস্যা শেষরাত্রি ৬।১৮মিঃ, মূলা,সিদ্ধ শ্রীল কৃষ্ণদাস বাবার তিরোঃ মহোঃ, রণবাড়ী। আনন্দ উৎসব, মোহননিকুঞ্জ, মোতিঝিল, বৃন্দাবন। শ্রীগৌরাঙ্গদাস বাবা এবং শ্রীসুবলচন্দ্র তেওয়ারীর (মেশ্যা, পুরুলিয়া) তিরোঃ মহোঃ।

পৌষশুক্লপক্ষ

২১ পৌষ ৬ জানুয়ারী রবি প্রতিপদ অহোরাত্র, পূর্ব্বাষাঢ়া।
২২ ৭ সোম প্রতিপদ প্রাতঃ ৮।০২মিঃ, উত্তরাষাঢ়া।
২৩ ৮ মঙ্গল দ্বিতীয়া দিবা ১০।০৫মিঃ, শ্রবণা, শ্রীরাধামোহন দাস বাবার তিরোঃ, মহোঃ পূছরী।
২৪ ৯ বুধ তৃতীয়া, দিবা ১২।১৫মিঃ, ধনিষ্ঠা, শ্রীল জীব গোস্বামি-পাদের তিরোঃ মহোঃ, শ্রীরাধাদামোদর মন্দির (বৃন্দাবন ও রাধাকুণ্ড) ও শ্রীসনাতন দাস বাবার (ঘোটাকুঞ্জ, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।
২৫ ১০ বৃহঃ চতুর্থী দিবা ২।২৩মিঃ, শতভিষা।
২৬ ১১ শুক্র পঞ্চমী অপঃ ৪।১৮মিঃ, পূর্ব্বভাদ্রপদ, প্রভু শ্রীযদুগোপাল গোস্বামীর তিরোঃ মহোঃ, নবদ্বীপ।
২৭ ১২ শনি ষষ্ঠী শেষরাত্রি ৫।৫৩মিঃ, উত্তরভাদ্রপদ,শ্রীরাধাগোবিন্দ দাস বাবার তিরোঃ মহোঃ, জলমহল, বর্ষাণা।
২৮ ১৩ রবি সপ্তমী রাত্রি ৭।০২মিঃ, উত্তরভাদ্রপদ।
২৯ ১৪ সোম অষ্টমী রাত্রি ৭।৪২মিঃ, রেবতী, শ্রীরামদাস বাবা (লোটনকুঞ্জ, বৃন্দাবন) , পণ্ডিত শ্রীপরমানন্দদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীল সন্তদাস বাবার (গিরিরাজ বাবার মন্দির, রাধারমণ বাগিচা, রমণরেতী, বৃন্দাবন) তিরোভাব মহোঃ।
৩০ ১৫ মঙ্গল নবমী রাত্রি ৭।৪৯মিঃ, অশ্বিনী, শ্রীরাধাচরণদাস বাবা (গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) ও শ্রীজগন্নাথদাস বাবা (জগন্নাথ ধাম, দুর্গাপুরম্, বৃন্দাবন)। অখণ্ড শ্রীহরিনাম যজ্ঞের প্রতিষ্ঠা ও বার্ষিক মহোৎসব, বায়া বাবার আশ্রম, রমণরেতী, বৃন্দাবন।
মকর সংক্রান্তি।
অর্ধকুম্ভযোগে তীর্থরাজ প্রয়াগে প্রথম শাহীস্নান।

মাঘ মাস—২৯দিন (শ্রীমাধব)

১ মাঘ ১৬ জানুঃ বুধ দশমী রাত্রি ৭।২৬মিঃ, ভরণী, শ্রীকৃপাসিন্ধুদাস বাবা (ভাগবতনিবাস, বৃন্দাবন), শ্রীপরমেশ্বর দাস বাবা (গোবর্ধন), শ্রীকৃষ্ণদাস (মাদ্রাজী) বাবার তিরোঃ মহোঃ, রাধাকুণ্ড।



২মাঘ ১৭জানুঃ বৃহঃ শ্রীপুত্রদা একাদশী, রাত্রি ৬।৩৫মিঃ, ব্রত কৃত্তিকা।
৩ ১৮ শুক্র কূর্ম দ্বাদশী অপঃ ৫।১৮মিঃ, রোহিণী, সূর্য্যোদয়ের পর দিবা ১০।০১মিঃ মধ্যে ব্রতের পারণ, সিদ্ধ শ্রীকৃষ্ণদাস কর্ত্তা বাবা (রাধাকুণ্ড), শ্রীনিমাইদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর), শ্রীরামানন্দ দাস বাবা (ভাগবত নিবাস, বৃন্দাবন) এবং পণ্ডিত শ্রীজগদানন্দ দাস বাবা (নয়াগড়, উড়িষ্যা, নিধুবন, গোপালমন্দির) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৭।১৪মিঃ, কলকাতায় ৬।২৬মিঃ।
৪ ১৯ শনি ত্রয়োদশী অপঃ ৩।৩৯মিঃ, মৃগশিরা, শ্রীঅমরানন্দদাস বাবা (ভাগবত নিবাস, বৃন্দাবন), শ্রীনন্দলালদাস বাবা (কালিদহ, বৃন্দাবন) তিরোঃ মহোঃ, শ্রীহরিনাম দাস (কৃষ্ণসখা) জী মহারাজের স্মৃতি মহোঃ, শ্রীসখাবিহারী সদন।
৫ ২০ রবি চতুর্দ্দশী দিবা ১।৪৪মিঃ, আর্দ্রা, শ্রীহৃদয়ানন্দদাস বাবা (গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) ও শ্রীবিশ্বম্ভর দাস বাবার (ভাগবত নিবাস, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।
৬ ২১ সোম পুষ্যাভিষেক পূর্ণিমা দিবা ১১।৩৫মিঃ, পুষ্যা, মহান্ত শ্রীরাধাকৃষ্ণদাস বাবা (বর্ষাণা), শ্রীঅনন্তদাস বাবা (ভাগবত-নিবাস, বৃন্দাবন), শ্রীমদনমোহন দাস বাবা (শ্রীগুরু-নিবাস, গোরানগর,বৃন্দাবন) ও মহান্ত শ্রীশ্যামানন্দদাস বাবার (সিলেট, বাংলাদেশ) তিরোঃ মহোঃ।
অর্ধকুম্ভযোগে তীর্থরাজ প্রয়াগে দ্বিতীয় পর্বস্নান।

মাঘ কৃষ্ণপক্ষ

৭ মাঘ ২২ জানুঃ মঙ্গল প্রতিপদ দিবা ৯।১৭মিঃ পরে দ্বিতীয়া শেষরাত্রি ৬।৫৫মিঃ, অশ্লেষা, প্রভু শ্রীজীব গোস্বামী (শ্রীবাস-অঙ্গন, নবদ্বীপ), শ্রীগৌরগোবিন্দদাস বাবা (পুছরী) ও শ্রীগুরুগোবিন্দ দাস বাবার (রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।
৮ ২৩ বুধ তৃতীয়া শেষরাত্রি ৪।৩৬মিঃ, মঘা, শ্রীস্বরূপকৃষ্ণদাস বাবার তিরোঃ মহোঃ, বর্ষাণা।
৯ ২৪ বৃহঃ চতুর্থী রাত্রি ২।২২মিঃ, পূর্ব্বফল্গুনী।
১০ ২৫ শুক্র পঞ্চমী রাত্রি ১২।১৯মিঃ, উত্তরফল্গুনী, শ্রীঅদ্বৈতদাস

বাবার তিরোভাব মহোৎসব, রাধাকুণ্ড।

১১মাঘ ২৬জানুঃ শনি ষষ্ঠী রাত্রি ১০।৩১মিঃ, হস্তা, শ্রীজয়দেব গোস্বামী জীর তিরোঃ মহোঃ, শ্রীরাধাদামোদর মন্দির, বৃন্দাবন, মহান্ত দীনবন্ধুদাস বাবা (রাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন) ও শ্রীশ্যামাচরণদাস বাবার (লোটনকুঞ্জ, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

১২ ২৭ রবি সপ্তমী রাত্রি ৯।০৩মিঃ, চিত্রা, শ্রীনিত্যানন্দ দাস বাবা (মথুরা), শ্রীগোসাইদাস বাবা (নাগরেন্দ্র শিখামণি কুঞ্জ, ইমলিতলা, বৃন্দাবন), শ্রীদামোদরদাস বাবা (গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) এবং শ্রীনারায়ণদাস বাবার (ব্রজমোহন কুঞ্জ, বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

১৩ ২৮ সোম অষ্টমী রাত্রি ৭।৫৯মিঃ, স্বাতী, স্বামী শ্রীকৃষ্ণানন্দ দাসজী (শ্রীসখাবিহারী সদন) ও শ্রীকেশবদাস বাবার তিরোঃ মহোঃ, ভানুকুণ্ড, বর্ষাণা।

১৪ ২৯ মঙ্গল নবমী রাত্রি ৭।২২মিঃ, বিশাখা।

১৫ ৩০ বুধ দশমী রাত্রি ৭।১৪মিঃ, অনুরাধা।

১৬ ৩১ বৃহঃ শ্রীষট্‌তিলা একাদশী রাত্রি ৭।৩৮মিঃ, ব্রত, জ্যেষ্ঠা।

## ফেব্রুয়ারী

১৭ মাঘ ১ ফেব্রুয়ারী শুক্র দ্বাদশী রাত্রি ৮।৩৩মিঃ, মূলা, সূর্য্যোদয়ের পর দিবা ১০।২মিঃ মধ্যে ব্রতের পারণ, আচার্য্য নির্মলচন্দ্র গোস্বামী (শ্রীরাধাদামোদর মন্দির,বৃন্দাবন), শ্রীঅনন্তদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর), মহান্ত শ্রীরামকৃষ্ণদাস বাবা (ঝাড়ুমণ্ডল, বৃন্দাবন) ও শ্রীঅশোকানন্দ গোস্বামীর (রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৭।০৯মিঃ, কলকাতায়—৬।২৩মিঃ।

১৮ ২ শনি ত্রয়োদশী রাত্রি ৯।৫৫মিঃ, পূর্ব্বাষাঢ়া, শ্রীরঘুনাথ চৈতন্যদাস গোস্বামী (তেঁতুলতলা, আশ্রম, কলকাতা), শ্রীকৃষ্ণচৈতন্যদাস বাবা (শ্রীনিত্যানন্দ আশ্রম, বাঁকুড়া) ও শ্রীপতিতপাবন দাস বাবার (বর্ষাণা) তিরোঃ মহোঃ।

১৯ ৩ রবি চতুর্দ্দশী রাত্রি ১১।৪০মিঃ, উত্তরাষাঢ়া।

২০ ৪ সোম সোমবতী অমাবস্যা রাত্রি ১।৪২মিঃ, শ্রবণা।



অর্ধকুম্ভযোগে তীর্থরাজ প্রয়াগে মুখ্যশাহী স্নান।

## মাঘ শুক্লপক্ষ

২১ মাঘ ৫ ফেব্রুঃ মঙ্গল প্রতিপদ রাত্রি ৩।৫১মিঃ, ধনিষ্ঠা, পণ্ডিত শ্রীবিষ্ণুদাস বাবা (রাধাকুণ্ড), শ্রীমহান্ত শ্রীগৌরগোবিন্দদাস বাবা (বড়সুরমাকুঞ্জ, পাথরপুরা, বৃন্দাবন) ও শ্রীসনাতনদাস ফলাহারী মৌনীবাবার (রণবাড়ী) তিরোঃ মহোঃ।

২২ ৬ বুধ দ্বিতীয়া শেষরাত্রি ৫।৫৭মিঃ, ধনিষ্ঠা।

২৩ ৭ বৃহঃ তৃতীয়া অহোরাত্র, শতভিষা।

২৪ ৮ শুক্র তৃতীয়া প্রাতঃ ৭।৪৯মিঃ, পূর্ব্বভাদ্রপদ।

২৫ ৯ শনি চতুর্থী দিবা ৯।২০মিঃ, উত্তরভাদ্রপদ, শ্রীমদনমোহনদাস বাবা (শ্রীযুগলকিশোর কুঞ্জ, বৃন্দাবন) ও শ্রীকৃষ্ণগোবিন্দদাস বাবার তিরোঃ মহোঃ, বৃন্দাবন।

২৬ ১০ রবি শ্রীবসন্ত পঞ্চমী দিবা ১০।২৬মিঃ, রেবতী, বসন্ত উৎসব প্রারম্ভ, শ্রীসরস্বতী পূজা, শ্রীবিষ্ণুপ্রিয়া দেবী, শ্রীল পুণ্ডরীক বিদ্যানিধির আবির্ভাব ও শ্রীল বিশ্বনাথ চক্রবর্ত্তীপাদের তিরোঃ মহোঃ, শ্রীপ্রিয়হরিদাস বাবা (গোবিন্দকুণ্ড, আনোর), শ্রীলক্ষ্মীনারায়ণ দাস বাবা (জগন্নাথ ধাম, দুর্গাপুরম্, বৃন্দাবন) ও শ্রীবিনোদবিহারী দাস বাবার তিরোঃ মহোঃ।

অর্ধকুম্ভযোগে তীর্থরাজ প্রয়াগে তৃতীয় শাহীস্নান।

২৭ ১১ সোম ষষ্ঠী দিবা ১১।০১মিঃ, অশ্বিনী।

২৮ ১২ মঙ্গল সপ্তমী দিবা ১১।১৫মিঃ, ভরণী, শ্রীশ্রীঅদ্বৈত জয়ন্তী ব্রত, মধ্যাহ্নে অভিষেক।

২৯ ১৩ বুধ অষ্টমী দিবা ১০।৩৯মিঃ, কৃত্তিকা, সূর্য্যোদয়ের পর দিবা ১০।০০মিঃ মধ্যে ব্রতের পারণ, সিদ্ধ শ্রীকৃষ্ণদাস বাবা (গোবিন্দকুণ্ড, বৃন্দাবন) ও শ্রীচন্দ্রশেখর দাস বাবার (নিত্যানন্দ-কুটির, রমণরেতি, বৃন্দাবন) তিরোঃ মহোঃ। সূর্যোদয় মথুরায় ৭।০২মিঃ, কলকাতায় ৬।১৭মিঃ। সংক্রান্তি।

## ফাল্গুন মাস-৩০ দিন (গোবিন্দ)

১ ফাল্গুন ১৪ ফেব্রু বৃহঃ নবমী দিবা ৯।৪৪মিঃ, রোহিণী,পণ্ডিত শ্রীপ্রিয়াচরণ

দাস বাবা (গোবর্দ্ধন) ও পণ্ডিত শ্রীভাগবতদাস বাবা (রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ।

২ফাল্গুন ১৫ফেব্রুঃ শুক্র দশমী প্রাতঃ ৮।২৩মিঃ, পরে ভৈমী একাদশী শেষরাত্রি ৬।৪২মিঃ, বিদ্ধা, মৃগশিরা, শ্রীশ্রীরাধাদামোদরের প্রাকট্য তিথি (বৃন্দাবন), শ্রীগুরুচরণদাস বাবা (রমণরেতী, বৃন্দাবন), শ্রীনবদ্বীপদাস বাবা (রাধাকুণ্ড) ও শ্রীচৈতন্যচরণদাস বাবার (গিরিধারী কুঞ্জ, নবদ্বীপ) তিরোঃ মহোঃ।

৩ ১৬ শনি শ্রীবরাহ দ্বাদশী শেষরাত্রি ৪।৪৫মিঃ, ব্রত, আর্দ্রা। (বঙ্গদেশে অদ্য ত্রিস্পৃশা মহাদ্বাদশী ব্রত)।

৪ ১৭ রবি শ্রীনিত্যানন্দ ত্রয়োদশী, রাত্রি ২।৩৪মিঃ, পুনর্ব্বসু, ৫৪৬ তম শ্রীশ্রীনিত্যানন্দ জয়ন্তী, মধ্যাহ্নে অভিষেকান্তে ব্রতের পারণ, আর্দ্রা, শ্রীঅনাদিমোহন গোস্বামী (কাটোয়া) ও পণ্ডিত শ্রীব্রজসুন্দর দাস বাবার (গৌরধাম কলোনী, রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ। সূর্য্যোদয় মথুরায় ৬।৫৮মিঃ, কলকাতায়—৬।১৪মিঃ।

৫ ১৮ সোম চতুর্দ্দশী রাত্রি ১২।১৫মিঃ, পুষ্যা।

৬ ১৯ মঙ্গল মাঘী পূর্ণিমা রাত্রি ৯।৫১মিঃ, অশ্লেষা, শ্রীবিশ্বরূপদাস বাবা, (কেশীঘাট, বৃন্দাবন) ও শ্রীকৃষ্ণদাস উড়িয়া বাবার (রাধাকৃপাকুটীর, গিরিরাজ কলোনী, রাধাকুণ্ড) তিরোঃ মহোঃ। অর্ধকুম্ভ পর্বযোগে তীর্থরাজ প্রয়াগে স্নান।

**ফাল্গুন কৃষ্ণপক্ষ**

৭ ফাল্গুন ২০ ফেব্রুয়ারী বুধ প্রতিপদ রাত্রি ৭।৩১মি, মঘা, মহান্ত শ্রীব্রজকিশোর দাস বাবা (রাধারমণ নিবাস, রমণরেতী, বৃন্দাবন) এবং পণ্ডিত হরে কৃষ্ণদাস বাবার (বৃন্দাবন) তিরোঃ মহোঃ।

৮ ২১ বৃহঃ দ্বিতীয়া অপঃ ৫।১৬মিঃ, পূর্ব্বফল্গুনী, শ্রীবংশীদাস বাবার তিরোঃ মহোঃ পূছরী। অদ্য হইতে পুরুলিয়া জেলায় ঝালিদা থানার মেশ্যা গ্রামে শ্রীনীলমাধব সেবাশ্রমে দিবসত্রয় ব্যাপী হরিসভা প্রারম্ভ।



৯ফাল্গুন ২২ ফেব্রুঃ শুক্র তৃতীয়া দিবা ৩।১৩মিঃ, উত্তরফল্গুনী, শ্রীরামচন্দ্র (রামাই ঠাকুর) গোস্বামীর তিরোঃ মহোঃ বাঘনাপাড়া, নবদ্বীপ।

১০ ২৩ শনি চতুর্থী দিবা ১।২৪মিঃ, চিত্রা।

১১ ২৪ রবি পঞ্চমী দিবা ১১।৫৭মিঃ, স্বাতী।

১২ ২৫ সোম ষষ্ঠী দিবা ১০।৫৩মিঃ, বিশাখা।

১৩ ২৬ মঙ্গল সপ্তমী দিবা ১০।১৬মিঃ, অনুরাধা, মহান্ত শ্রীনীলমণি দাস বাবা (রাধাবংশীধারী মন্দির, কেশীঘাট, বৃন্দাবন), স্বামী শ্রীকৃষ্ণানন্দ দাস বাবা (চার সম্প্রদায় আশ্রম) শ্রীদীনবন্ধু দাস বাবার (আমতলা, নবদ্বীপ) তিরোঃ মহোঃ।

১৪ ২৭ বুধ অষ্টমী দিবা ১০।০৯মিঃ, জ্যেষ্ঠা।

১৫ ২৮ বৃহঃ নবমী দিবা ১০।৩৩মিঃ, মূলা, শ্রীমৎ তিনকড়ি গোস্বামী প্রভুর তিরোভাব মহোৎসব।

**মার্চ**

১৬ ফাল্গুন ১ মার্চ শুক্র দশমী দিবা ১১।২৮মিঃ, পূর্ব্বাষাঢ়া।

১৭ ২ শনি শ্রীবিজয়া একাদশী দিবা ১২।৫০মিঃ, ব্রত, পূর্ব্বাষাঢ়া।

১৮ ৩ রবি দ্বাদশী দিবা ২।৩৫মিঃ, উত্তরাষাঢ়া, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৫৪মিঃ মধ্যে ব্রতের পারণ, শ্রীল ঈশ্বরপুরী পাদ ও পণ্ডিত শ্রীমদ্ অদ্বৈত দাস বাবার তিরোঃ মহোঃ গোবর্দ্ধন ও রাধাকুণ্ড। সূর্য্যোদয় মথুরা-৬।৪৬মিঃ, কলকাতায়-৬।০৩মিঃ।

১৯ ৪ সোম ত্রয়োদশী অপঃ ৪।৩৬মিঃ, শ্রবণা, মহান্ত শ্রীমাধব দাস বাবার তরোঃ মহোঃ, উপরমন্দির, বৃন্দাবন। অর্ধকুম্ভ পর্বযোগে তীর্থরাজ প্রয়াগে স্নান।

২০ ৫ মঙ্গল শ্রীশ্রীশিব চতুর্দ্দশী রাত্রি ৬।৪৪মিঃ, ধনিষ্ঠা, মহাশিব রাত্রি ব্রত।

২১ ৬ বুধ অমাবস্যা রাত্রি ৮।৪৬মিঃ, শতভিষা, সূর্য্যোদয়ের পর দিবা ৯।৫৩মিঃ মধ্যে ব্রতের পারণ, প্রভু শ্রীপ্রাণকিশোর গোস্বামী (কলকাতা), শ্রীদেবানন্দ দাস বাবা (সিদ্ধ জগদীশ বাবার আশ্রম, কালীদহ) ও শ্রীরাধাচরণ দাস বাবার (মেদিনীপুর) তিরোঃ

